শতাব্দীর লিপিরও কিছু নমুনা আবিষ্কৃত হইয়াছে বলিয়া কেহ কেহ বিশ্বাস করেন (Excavations at Bangarh, Asutosh Musuem, Memoir No I, University of Calcutta)। এই সঙ্গে গ্রন্থের ১ ও ২ পৃষ্ঠায় সংযুক্ত পাদটীকার প্রতিও পাঠকের মনোযোগ আকর্ষণ করিতেছি। এই পাদটিকায় সেন্সস রিপোর্ট হইতে যে-সকল তথ্য সঙ্কলন করা হইয়াছে তাহা কথঞ্চিৎ পূর্ণাঙ্গ করিবার উদ্দেশ্যে পরবর্ত্তী দুইটি সেন্সস রিপোর্টের সাহায্য গ্রহণ করিতেছি। ১৯৩১ সনের সেন্সস রিপোর্ট অনুসারে বাংলা দেশের লোকসংখ্যা ৫১,০৮৮,৮৮৪ এবং বাংলা ও বাংলার বাহিরে সর্ব্বশুদ্ধ ৫৩৮,০৮,১০০ জনের ভাষা বাংলা। উক্ত রিপোর্ট প্রকাশ, প্রতি দশ হাজারে বাংলা দেশে ৯,২২৬ জন, আসামে ৪,২৮৯ এবং বিহার ও ওড়িষ্যায় ৪৫৮ জনের ভাষা বাংলা। আর ভারতবর্ষে প্রতি দশ হাজার লোকের মধ্যে ২,০৪১ জন পাশ্চাত্য হিন্দী, ৭৯৭ বিহারী, ৫৭ আসামী, ১,৫২৫ বাংলা, ৭৫২ তেলেগু, ৫৮২ তামিল, ৩১৯ ওড়িয়া,৩১০ গুজরাটী, ৫৯৬ মারাঠি এবং ২২৪ জন প্রাচ্য হিন্দী ভাষা কথনশীল। অর্থাৎ ভারতবর্ষের লোকসংখ্যার অনুপাতে শতকরা ১৫ জনের মাতৃভাষা বাংলা। ১৯৪১ সনের রিপোর্ট অনুসারে বাংলার লোকসংখ্যা ৬১,৪৬০,৩৭৭।

দুঃখের বিষয় নূতন সংস্করণে বহু চিত্রই বর্জ্জন করা হইয়াছে। এই চিত্রগুলি গ্রন্থকার অনেক পরিশ্রম ও কোন কোন ক্ষেত্রে মৌলিক অনুসন্ধানের ফলে সংগ্রহ করিতে সমর্থ হইয়াছিলেন। চিত্রগুলির কোন কোনটি অন্যান্য লেখক তাঁহাদের পুস্তকে প্রকাশ করিলেও গ্রন্থকারের নিজগ্রন্থে সেগুলি অন্তর্ভুক্ত করা সম্ভব হইল না বলিয়া ত্রুটি স্বীকার করিতে বাধ্য হইতেছি।

আমাদের সমবেত চেষ্টা সত্ত্বেও অনিবার্য্যকারণে গ্রন্থপ্রকাশ বিলম্ব ঘটিয়া গিয়াছে, তজ্জন্য আমরা পাঠকবর্গের নিকট আন্তরিক ক্ষমা প্রার্থনা করিতেছি। গ্রন্থের মূলভাগ কয়েকমাস পূর্ব্বেই মুদ্রিত হইয়া গিয়াছিল, কিন্তু শব্দসূচী, সূচীপত্র ও অবশিষ্টাংশ প্রস্তুত করিতেই বাকী সময় লাগিয়াছে। নূতন সংস্করণের আকার সম্পূর্ণ ভিন্ন হওয়ায় নূতন করিয়া সূচীপত্র ইত্যাদি তৈয়ারি করিতে হইয়াছে। গ্রন্থকারের পৌত্রী কুমারী জয়শ্রী সেন, পৌত্র শ্রীমান্ নবেন্দু সেন ও তৃতীয় পুত্রবধূ শ্রীমতী বেলা দেবী শ্রদ্ধার সহিত এই পরিশ্রমসাধ্য কার্য সম্পন্ন করিয়াছেন। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সুযোগ্য অধ্যাপক শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়, এম. এ., পি. আর. এস. দুই একটি পৃষ্ঠার প্রুফ দেখিয়া দিয়াছিলেন এবং লক্ষ্ণৌ বিশ্ব-

বিদ্যালয়ের অধ্যাপক ডক্টর বিপিন বিহারী ত্রিবেদীর সাহায্যে চাঁদকবির রচনা হইতে উদ্ধৃত অংশ সংশোধন করিতে চেষ্টা করিয়াছি। ইঁহাদের নিকট কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছি। সরস্বতী লাইব্রেরীর প্রাক্তন কর্ম্মী শিক্ষাব্রতী শ্রীযুক্ত শৈলেন্দ্রনাথ ঘোষ, বি. এস-সি., বি. টি.র নিকট যে সৌজন্য ও কর্ত্তব্যনিষ্ঠার পরিচয় পাইয়াছি, তজ্জন্য তিনি আমার বিশেষ ধন্যবাদার্হ।

বিনয়চন্দ্র সেন।

# গ্রন্থকারের জীবনী

স্বর্গীয় দীনেশচন্দ্র সেন ১৮৬৬ খৃস্টাব্দে ৬ই নভেম্বর তারিখে ( শকাব্দ ১৭৮৮, ১৭ই কার্ত্তিক ) শুক্রবার ঢাকা জেলার অন্তর্গত বগ্‌জুড়ি গ্রামে মাতুলালয়ে জন্মগ্রহণ করেন।

ইঁহার প্রপিতামহ ৺রাজচন্দ্র সেন বৈদ্যজাতির অন্যতম মূলকেন্দ্র খুলনা জেলাস্থিত পয়োগ্রাম ত্যাগ করিয়া ঢাকা জেলায় সুয়াপুর গ্রামে আসিয়া বসবাস আরম্ভ করেন। অল্পবয়সে ইঁহার মৃত্যু ঘটিলে, ইঁহার বিধবা পত্নী রঘুনাথ ও রমানাথ—এই দুইটি পুত্রসন্তান সহ পিতা ভবানীপ্রসাদ দাশগুপ্তের তত্ত্বাবধানে উক্ত গ্রামে অবস্থান করেন। রঘুনাথের পুত্র ঈশ্বরচন্দ্র দীনেশচন্দ্রের পিতা। অল্পকালের মধ্যে এই ক্ষুদ্র বৈদ্যবংশের যশঃ ও প্রতিপত্তি সুয়াপুর ও তৎপার্শ্ববর্ত্তী গ্রামসমূহে বিস্তৃত হইয়া পড়িয়াছিল। রঘুনাথ সংস্কৃত ও ফার্সী ভাষায় বিশেষ ব্যুৎপন্ন ছিলেন। ইনি কবিরাজী ব্যবসায়ের সহিত স্বগৃহে একটি মথ্‌তব স্থাপন করেন। গ্রামের বহু তরুণ বালক তাঁহার কাছে ফার্সী ভাষা শিক্ষা লাভ করিয়াছিল। রঘুনাথের ভ্রাতা রমানাথ পুলিশ বিভাগে চাকরী গ্রহণ করেন। ইনি খুব ভাল ছবি আঁকিতে পারিতেন বলিয়া গ্রামে বিশেষ সমাদর লাভ করিয়াছিলেন। তৎকালে ইঁহার অঙ্কিত ছবি গ্রামস্থ বহু গৃহে সম্মানের সহিত রক্ষিত হইত। দীনেশচন্দ্র ইঁহার স্বহস্তলিখিত 'কামিনীকুমার' নামধেয় পুস্তকের পুঁথির কথা আত্মজীবনী 'ঘরের কথা ও যুগ সাহিত্য' গ্রন্থে উল্লেখ করিয়াছেন। এই পুঁথির অক্ষর মুদ্রিত অক্ষরের ন্যায় নিখুঁত ও সুন্দর—ইহাতে রমানাথ-অঙ্কিত বহু ললিতচিত্র সংযোজিত ছিল। ইনি তন্ত্রাচারে দীক্ষিত ছিলেন। একদা গভীর নিশীথে শ্মশানে শবাসীন হইয়া যোগাভ্যাস কালে রমানাথ সহসা চেতনাহীন হইয়া পড়েন—পরে তাঁহার আর জ্ঞানসঞ্চার হয় নাই। রমানাথের চিত্রবিদ্যায় পারদর্শিতা যেরূপ এই বংশের ললিতকলা-অনুশীলনের পরিচায়ক, দীনেশচন্দ্রের পিতামহ রঘুনাথের বৃক্ষ-বাটিকা রচনায় বিশেষ আগ্রহ সেইরূপ সকলের দৃষ্টি আকর্ষণ করিয়াছিল। এই কার্য্য তিনি কেবল অবসর-বিনোদনের উপায় বলিয়া মনে করিতেন না। ভাল ভাল ফুল ও ফলের গাছের দিকে ইঁহার যেরূপ দৃষ্টি ছিল, সচরাচর তাহা দেখা যাইত না। বহু চেষ্টায় ইনি যে বাগান তৈয়ারী করিয়াছিলেন, তাহার খ্যাতি এখনও গ্রামের বৃদ্ধদের মুখে শুনা যায়।

দীনেশচন্দ্রের পিতা ঈশ্বরচন্দ্র ১৮২৫ খৃষ্টাব্দে সুয়াপুরে জন্মগ্রহণ করেন। ইনি শৈশবে মাতৃহীন হন। ১৫। ১৬ বৎসর বয়সে ইনি সুপ্রসিদ্ধ জমিদার ও সরকারী উকিল গোকুলকৃষ্ণ মুন্সীর কন্যা রূপলতা দেবীর পাণিগ্রহণ করেন। ঈশ্বরচন্দ্রের প্রথম শিক্ষা পিতার মখ্‌তবে সম্পন্ন হইলে ইনি ঢাকা সহরে আসিয়া ইংরাজী ভাষা শিক্ষা করেন। ঢাকায় অবস্থানকালে ঈশ্বরচন্দ্র রামমোহন রায়ের গ্রন্থাবলী পাঠ করেন এবং ক্রমশঃ তাঁহার মতবাদে আকৃষ্ট ও অনুরাগী হন। ঢাকার নবপ্রতিষ্ঠিত ব্রাহ্মসমাজের সহিত ইঁহার ঘনিষ্ঠ সংযোগ স্থাপিত হয়। ব্রাহ্মমত প্রচারের উদ্দেশ্যে ইনি ঢাকায় প্রায়ই বক্তৃতা দিতেন। ইনি সরস্বতীকে আবাহন করিয়া সাহিত্যিকজীবনের প্রারম্ভ সূচনা করিয়াছিলেন। সরস্বতী বিষয়ক কবিতা ১৮৫৪ খৃষ্টাব্দের পূর্ব্বে রচিত হইয়াছিল, কিন্তু পরবর্ত্তী জীবনে তিনি হিন্দুর বিগ্রহ পূজা ও সংস্কারের বিরুদ্ধে আন্দোলন চালাইয়াছিলেন। সম্ভবতঃ ১৮৬৪ খৃষ্টাব্দে ইঁহার লিখিত 'সত্যধর্ম্মোদ্দীপক নাটক' প্রকাশিত হয়—এই গ্রন্থে ইনি যুক্তি-তর্কের সাহায্যে বিগ্রহোপাসনার ব্যর্থতা প্রমাণ করিতে চেষ্টিত হইয়াছিলেন। বিষয়বস্তুর সম্বন্ধে গ্রন্থকারের সহিত সকলের ঐক্য না থাকিলেও, সমসাময়িক বাঙ্গালা ভাষায় ঈশ্বরচন্দ্রের যে বিশেষ দক্ষতা ছিল তাহা অবশ্যই স্বীকার করিতে হইবে। সম্ভবতঃ ঐ বৎসর তাঁহার অপর গ্রন্থ 'ব্রহ্মসঙ্গীত রত্নাবলী'ও প্রকাশিত হইয়াছিল। দীনেশচন্দ্রের আত্মজীবনী হইতে জানা যায় যে ইনি দিনাজপুর জেলার একখানা নাতিক্ষুদ্র ইতিহাস প্রণয়ন করিয়াছিলেন, কিন্তু দুঃখের বিষয় তাহা মুদ্রিত হয় নাই। সেকালে "ইংলিশম্যান" প্রভৃতি অনেক প্রসিদ্ধ সংবাদপত্রে ঈশ্বরচন্দ্রের পাণ্ডিত্যপূর্ণ বহু ইংরাজী প্রবন্ধ ছাপা হইয়াছিল। ব্রাহ্মধর্ম্মের প্রচারকার্য্যে ইনি ব্রজসুন্দর মিত্র ও নবকান্ত চট্টোপাধ্যায়ের প্রধান সহায়ক ছিলেন। পণ্ডিত শিবনাথ শাস্ত্রী মহাশয়ের মুখে ঈশ্বরচন্দ্রের গুণাবলীর উচ্চ প্রশংসা শুনা যাইত। 'তত্ত্ববোধিনী' পত্রিকার গ্রাহক হইবার সময় তিনি মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের নিকট যে পত্র লিখিয়াছিলেন, তাহা দীনেশচন্দ্র তাঁহার আত্মজীবনীতে উদ্ধৃত করিয়াছেন। ঈশ্বরচন্দ্রের অন্তরঙ্গ সাহিত্যিক বন্ধুগণের মধ্যে "সদ্ভাবশতকের" কবি কৃষ্ণচন্দ্র মজুমদার ও "সীতার বনবাসের" কবি হরিশ্চন্দ্রের নাম উল্লেখযোগ্য।

শুধু বক্তা ও লেখক হিসাবে ঈশ্বরচন্দ্র প্রসিদ্ধি অর্জ্জন করেন নাই। ইনি প্রথমে ঢাকা জেলার অন্তর্গত ধামরাই গ্রামে এক বিদ্যালয়ের প্রধান শিক্ষক

নিযুক্ত হন এবং বহু-প্রশংসিত যোগ্যতার সহিত অষ্টাদশ বর্ষ পর্য্যন্ত এই কার্য্যে নিযুক্ত থাকেন। এই বিদ্যালয়টি ঈশ্বরচন্দ্রের পরিচালনায় জেলার মধ্যে একটি বিশিষ্ট স্থান অধিকার করিয়াছিল। তাঁহার ছাত্রগণের মধ্যে অনেকেই উত্তরকালে বিভিন্ন কর্ম্মক্ষেত্রে প্রাধান্য লাভ করিয়াছিলেন। 'স্ট্যাটুটারী' সিভিলিয়ান 'কেদারনাথ রায়, সুপ্রসিদ্ধ চিকিৎসক চন্দ্রশেখর কালী, গৌহাটী কোর্টের উকিল অম্বিকাচরণ সেন, বাঁকীপুরের উকিল ব্রজেন্দ্রকুমার দাস ইঁহার ছাত্র ছিলেন। ইঁহার ছাত্রগণের মধ্যে ব্রজেন্দ্রকুমার দাস ও হরিমোহন চক্রবর্ত্তী আইন ব্যবসায়ে কৃতিত্ব অর্জ্জন করিয়া পরে সন্ন্যাস ধর্ম্ম গ্রহণ করেন এবং বৃন্দাবনে অবস্থান করিয়া বৈষ্ণব সমাজের নেতৃস্থানীয় হন।

দীনেশচন্দ্রের জন্মের অব্যবহিত পরে ঈশ্বরচন্দ্র কমিটি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া মাণিকগঞ্জের কোর্টে ওকালতি আরম্ভ করেন। ক্রমে তিনি সরকারী উকিলের পদলাভ করিয়া বহু অর্থ উপার্জ্জন করিয়াছিলেন। কিন্তু মাণিকগঞ্জ সাবডিভিসন হইতে কতকগুলি বড় বড় গ্রাম পৃথক হইয়া যাওয়ায় ঈশ্বরচন্দ্রের ব্যবসায়ে অনেক ক্ষতি হইল। শেষ জীবনে ইঁহাকে অর্থকষ্টে পড়িতে হইয়াছিল। ১৮৮৬ খৃষ্টাব্দের ১৫ই ভাদ্র দীর্ঘকাল 'বহুমূত্র' রোগে ভুগিয়া ঈশ্বরচন্দ্র স্বগ্রামে দেহত্যাগ করেন।

দীনেশচন্দ্র অল্পবয়সে তিনটি প্রধান বিরুদ্ধ শক্তির প্রভাবে পড়িয়াছিলেন। তাঁহার পিতা বিগ্রহপূজার ঘোর বিরোধী ছিলেন এবং নিজের ছেলেটিকে তাঁহার প্রগাঢ় ধর্ম্মবিশ্বাসে দীক্ষিত করিবার জন্য চেষ্টা করিতেন। মাতা রূপলতা শাস্ত্রীয় পূজা অর্চ্চনায় অত্যন্ত অনুরক্ত ছিলেন। স্বামীর আপত্তি সত্ত্বেও নিজগৃহে তিনি বৎসর ভরিয়া হিন্দুর সমস্ত পূজা-পার্ব্বণের ব্যবস্থা করিতে ত্রুটি করিতেন না। তিনি প্রাণপণে একমাত্র পুত্রটিকে ব্রাহ্মধর্ম্মের প্রভাব হইতে বাঁচাইয়া রাখিবার জন্য চেষ্টা করিতেন। বিবাহের পরে কয়েক বৎসর ঈশ্বরচন্দ্র শ্বশুরালয়ে থাকিয়া অধ্যয়ন ও অন্যান্য কার্য্যে নিযুক্ত ছিলেন। এই সময়কার প্রসঙ্গ বর্ণনা করিতে গিয়া দীনেশচন্দ্র তাঁহার আত্মজীবনীতে ( ঘরের কথা ও যুগ সাহিত্য, ৪২—৪৩ পৃ. ) পিতার সম্বন্ধে লিখিয়াছেন : "আমার পিতা শান্ত ও মৃদুস্বভাব হইয়াও তাঁহার প্রবল প্রতাপান্বিত শ্বশুরের অনুরোধ-উপরোধ এড়াইয়া একটা নির্জ্জন প্রকোষ্ঠে একাকী বসিয়া পড়াশুনা করিতেন। তিনি কোন ঠাকুর দেবতার নিকট মাথা নোয়াইতেন না, কোন যাত্রা বা কবিগানের আসরে উপস্থিত হইতেন না, কোন পূজা বা উৎসবে যোগ দিতেন না। কবির

দলে স্ত্রী পুরুষ একত্র হইয়া গাইত, খেম্‌টা নাচ ও বিদ্যাসুন্দরের যাত্রা তখন আসর মাৎ করিয়া দিত। সেই আসর কখনও ভক্তির বন্যায় ভাসিয়া যাইত; কথকতা ও কীর্ত্তন শুনিয়া লোকেরা যথাসর্ব্বস্ব দান করিয়া ফেলিত; তখন এমনই দান ছিল! কিন্তু আবার কখনও অতি কদর্য্য বিকৃত রুচির গান— —যাহার নাম ছিল "লাল" তাহা ছেলে ও বুড়োতে একত্র হইয়া শুনিত। ভোলা ময়রা ও গোপাল উড়ের কথা কে না শুনিয়াছে? এই তো যুগ! শিক্ষিত আধুনিকতন্ত্রী যুবকেরা কবি ও যাত্রার প্রতি যেরূপ বিমুখ ছিলেন, কীর্ত্তন ও কথকতার প্রতিও সেইরূপ বিমুখ ছিলেন। তাঁহারা এ সমাজের ভালমন্দ উভয়ের দিকে চাহিতেন না; আত্মনিষ্ঠ, স্বীয় শ্রেষ্ঠত্বে নিঃসংশয়,— ভাবের শুষ্ক এক ব্রহ্মডাঙ্গায় বসিয়া আত্মতৃপ্তি অনুভব করিতেন। আমার মাতুলেরা আমার পিতাকে আমোদ উৎসবের আসরে টানিয়া আনিতে পারিতেন না, তাঁহাদের চেষ্টার বাড়াবাড়ি হইলে তিনি স্বীয় প্রকোষ্ঠে অর্গল বন্ধ করিয়া ফেলিতেন।" অন্যত্র (পৃ. ৫০) তিনি লিখিয়াছেন: "তিনি সর্ব্বদাই থিওডোর পার্কারের কথা লইয়া থাকিতেন, মক্কেলের কাজের দিকে বিশেষ কোন দৃষ্টি ছিল না। তাঁহার আদর্শ জীবন ছিল সচ্চরিত্র দরিদ্রের জীবন। বড় লোকদিগের ব্যভিচার-দুষ্ট সংসর্গ তিনি ঘৃণা করিতেন।" পারিবারিক ক্ষেত্রে এই ধর্ম্মসংঘর্ষ কিরূপ উগ্রমূর্ত্তি ধারণ করিত তৎপ্রসঙ্গে তিনি লিখিয়াছেন (পৃ. ৮৫): "বাবা আমাকে কাছে বসাইয়া উপাসনাপদ্ধতি শিখাইতেন। ঠাকুর দেবতা যে কিছুই নয়, তাহা বুঝাইতেন, 'একমাত্র আরাধ্য ঈশ্বর—তাঁহার রূপ নাই। ছেলেরা যেমন পুতুল লইয়া ভাবে ইহারাই,—কাঠ, পাথর ও মৃন্ময় বিগ্রহ লইয়া তেমনই লোকে ভাবে ইহারাই দেবতা। ছেলেরা যেমন পুতুলের বিয়ে দেয় ইঁহারা তেমনিই পুরাণ রচনা করিয়া এই সকল কাঠ পাথরের মূর্ত্তিসমূহের জন্ম হইতে সুরু করিয়া বিবাহাদি সমস্ত বিষয়ে গল্প রচনা করিয়া পুস্তক লিপিবদ্ধ করিয়াছেন।' পিতা যখন একা আমায় লইয়া এই সকল উপদেশ দিতেন, তখন মা হঠাৎ ঝড়ের মত ঘরে ঢুকিয়া সমস্ত উপদেশ ওলট পালট করিয়া দিয়া পিতাকে প্রতিনিবৃত্ত করিতেন।"

দীনেশচন্দ্রের মাতামহ গোকুল মুন্সীর প্রাসাদোপম গৃহের সাড়ম্বরে যাত্রা, কথকতা হইতে আরম্ভ করিয়া বহু অনুষ্ঠানের তরঙ্গ নিত্য প্রবাহিত হইত। এই সব ব্যাপারের মধ্যে অনেক কিছু দেখা যাইত যাহা নব শিক্ষাপ্রাপ্ত ব্যক্তিগণের চক্ষে রুচিবিগর্হিত বলিয়া বিবেচিত হইত। কিন্তু দীনেশচন্দ্র

উত্তরকালে বঙ্গসাহিত্য ও সমাজের যে চিত্র তাঁহার বহু গ্রন্থে অঙ্কিত করিয়াছেন, শৈশব ও বাল্যের এই অভিজ্ঞতা এই সকল অনুষ্ঠানের বাস্তব রূপ অনুভব করিবার পক্ষে তাঁহাকে সুযোগ দিয়াছিল বলিয়া তাহার একটা বিশিষ্ট মূল্য আছে।

পাঠ্যাবস্থায় দীনেশচন্দ্র খৃষ্টান মিশনারীদের গণ্ডীর মধ্যেও আসিয়া পড়িয়াছিলেন। তাঁহার অনেক প্রবন্ধ "এপিফ্যানী"তে প্রকাশিত হইবার সময় এই পত্রিকার সম্পাদক স্মিথ সাহেব তাঁহার সহিত ঢাকায় আসিয়া সাক্ষাৎ করেন। ঢাকার চ্যাপলেন ইলিয়ট সাহেব দীনেশচন্দ্রকে খৃষ্টধর্ম্মে দীক্ষিত করিবার জন্য উৎসুক হইয়া পড়িয়াছিলেন এবং এই উদ্দেশ্যে, প্রধান বিশপ ঢাকায় উপস্থিত হইলে ইঁহার সহিত দীনেশচন্দ্রকে পরিচয় করিয়া দিয়াছিলেন।

সুয়াপুর গ্রামে বিশ্বম্ভর সাহার পাঠশালায় দীনেশচন্দ্রের শৈশব শিক্ষা সমাপ্ত হয়। এই বিদ্যালয়ে ভর্তি হইবার সময় তাঁহার বয়স মাত্র ছয় বৎসর ছিল। কিন্তু তৎপূর্ব্বেই তিনি বিধবা ভগিনী দিগ্বসনী দেবীর সাহায্যে সমগ্র কৃত্তিবাসী রামায়ণ পড়িয়া ফেলিয়াছিলেন। প্রতিদিন সন্ধ্যাগমে তিনি এই ভগিনীর কাছে বসিয়া রামায়ণ ও মহাভারত পাঠ করিতেন; ইঁহার মুখে পুরাণের গল্প ও ব্যাখ্যা শোনা শিশু দীনেশচন্দ্রের প্রধান আকর্ষণের ব্যাপার ছিল। দিগ্বসনী দেবী বৈষ্ণব শাস্ত্র পাঠ করিতে ভালবাসিতেন, শৈশবে ইঁহার মুখে দীনেশচন্দ্র বৈষ্ণব গান শুনিয়া মুগ্ধ হইতেন।

গ্রামের পাঠশালায় বিদ্যা শেষ করিয়া দীনেশচন্দ্র মাণিকগঞ্জে চলিয়া আসেন এবং স্থানীয় "মাইনর" স্কুলে ভর্তি হন। কিছুকালের জন্য পূর্ণচন্দ্র সেন মহাশয় এই বিদ্যালয়ের প্রধান শিক্ষক ছিলেন—পরে ওকালতি ব্যবসা করিয়া ইনি খ্যাতি অর্জ্জন করিয়াছিলেন। ইঁহার কাছে দীনেশচন্দ্র ইংরাজি ভাষা শিক্ষা করিতেন এবং ইনি চণ্ডীদাস ও বিদ্যাপতির গান তাঁহাকে ব্যাখ্যা করিয়া বুঝাইয়া দিতেন। "মাইনর" স্কুলে অধ্যয়নকালে তাঁহার সহাধ্যায়িগণের মধ্যে প্রসন্ন গুহ, শশী নিয়োগী প্রভৃতির নাম উল্লেখযোগ্য। ইঁহারা উচ্চ দায়িত্বপূর্ণ সরকারী কার্য্য গ্রহণ করিয়া যশস্বী হইয়াছিলেন। ১৮৭৯ খৃষ্টাব্দে দীনেশচন্দ্র ছাত্রবৃত্তি পরীক্ষায় উত্তীর্ণ হন। ইহার পূর্ব্বে ১২ বৎসর বয়সে তিনি কুমিল্লা কালেক্টরেটের হেড ক্লার্ক উমানাথ সেন মহাশয়ের সপ্তম বর্ষীয়া কন্যা বিনোদিনী দেবীর পাণিগ্রহণ করেন।

দীনেশচন্দ্রের সাহিত্যিক জীবনের উদ্বোধন হয় মাত্র ৭ বৎসর বয়সে।

তাঁহার প্রথম কবিতা "সরস্বতী স্তব" এই বয়সে রচিত হয়। ইহার পর তিনি প্রায়ই কবিতা লিখিতেন। এই সময়ে নান্নার হইতে প্রকাশিত "ভারত সুহৃদ" পত্রিকায় তাঁহার রচিত "জলদ" নামক কবিতা প্রকাশিত হইয়াছিল। "মাইনর" স্কুলে অধ্যয়নকালে দীনেশচন্দ্র গভীর উৎসাহের সহিত বঙ্কিম, হেমচন্দ্র ও নবীন সেনের গ্রন্থরাজি পাঠ করিতেন। এই সময় কবি দীনেশ বসুর "কবিকাহিনী" তাঁহার বিশেষ প্রিয় ছিল। অতি অল্প বয়স হইতেই ইংরাজি সাহিত্যের দিকে তাঁহার একটা বিশেষ ঝোঁক ছিল। যে সময়ে তিনি বঙ্কিম, হেমচন্দ্রের লেখা পড়িয়া মুগ্ধ হইতেছিলেন সেই সময়ে বায়রণের "চাইল্ড হেরল্ড," "ডন জুয়ান" তাঁহার কবিকল্পনাকে অনুপ্রেরণা দান করিতেছিল। মাত্র ১০ বৎসর বয়সে একজন সহাধ্যায়ীর সহিত আলোচনা করিতে করিতে তাঁহার ভবিষ্যৎ জীবনের সম্বন্ধে তিনি যে সঙ্কল্প প্রকাশ করিয়াছিলেন, তাহা তাঁহার আত্মজীবনীতে লিপিবদ্ধ আছে (১৩৫ পৃ.): "দশ বৎসর বয়সে অবিনাশ এবং আমি একদা আমাদের বাড়ীর ধারে চড়ক উৎসবের খোলা মাঠটায় দাঁড়াইয়া—জীবনে কে কি করিব তাহাই আলোচনা করিতেছিলাম। অবিনাশ বলিল, 'আমি জমিদার হইব, শত শত লোক আমার পাছে পাছে ঘুরিবে, আমরা বড় জামিদার ছিলাম, আমি সেই নষ্ট প্রতিষ্ঠার উদ্ধার করিব।' আমি বলিলাম, 'আমি কবি বা গ্রন্থকার হইব, কুঁড়েঘরেও যদি থাকি, তবে সেই কুঁড়েঘরের নিকট যাবতীয় জ্ঞানী ব্যক্তি মাথা নোয়াইবেন।' তিনি যখন দ্বিতীয় বার্ষিক শ্রেণীতে পড়িতেন, বাল্যকালের এই সঙ্কল্প তখনও তাঁহাকে অনুসরণ করিতেছিল। এই সময়ে তিনি একটি নোটবুকে লিখিয়া রাখিয়াছিলেন, 'বাঙ্গালার সর্ব্বশ্রেষ্ঠ কবি হইব, যদি না পারি তবে ঐতিহাসিক হইব। যদি কবি হওয়া প্রতিভায় না কুলায়, তবে ঐতিহাসিকের পরিশ্রমলব্ধ প্রতিষ্ঠা হইতে আমায় বঞ্চিত করে কার সাধ্য?'

মাঝখানে একবার তাঁহার বাগ্মী হইবার ইচ্ছা হইয়াছিল এবং এণ্ট্রান্স পরীক্ষায় উপস্থিত হইবার পর ইনি প্রায়ই দাসোড়া গ্রামের খালের পারে সন্ধ্যাকালে একা একা বেড়াইয়া ইংরাজিতে বক্তৃতা দিবার চেষ্টা করিতেন।

ছাত্রবৃত্তি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া তিনি কিছুকাল কুমিল্লা এণ্ট্রান্স স্কুলে অধ্যয়ন করেন। সৌভাগ্যক্রমে এই সময়ে সুপ্রসিদ্ধ লেখক জগদ্বন্ধু ভদ্র মহাশয় ইহার প্রধান শিক্ষকের পদে নিযুক্ত ছিলেন। "ছুছুন্দরী বধ" প্রণেতা জগদ্বন্ধু বিদ্যাপতি ও চণ্ডীদাসের গান এবং "গৌরপদতরঙ্গিণী" সঙ্কলন করিয়াছিলেন।

দীনেশচন্দ্র ইঁহার প্রিয় ছাত্র ছিলেন এবং ইঁহার কাছে বৈষ্ণব সাহিত্য সম্বন্ধে অনেক সময় আলোচনা করিয়া কাটাইতেন। নানা কারণে দীনেশচন্দ্র কুমিল্লা ত্যাগ করিতে বাধ্য হইলেন। ১৮৮১ খৃষ্টাব্দে "ঢাকা কলেজিয়েট স্কুল" হইতে ইনি এণ্ট্রান্স পরীক্ষায় উত্তীর্ণ হন; তৎপর ঢাকা কলেজে "ইণ্টারমিডিয়েট" ক্লাসে ভর্ত্তি হইয়া ১৮৮৩ খৃষ্টাব্দে এল্. এ. ( বর্ত্তমান কালের আই. এ. পরীক্ষার তুল্য ) পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছিলেন।

দীনেশচন্দ্রের ছাত্রজীবন সম্বন্ধে একটি কথা উল্লেখ করা যাইতে পারে— পাঠ্যপুস্তকের প্রতি তাঁহার অনুরাগ ছিল না, কিন্তু ইংরাজি সাহিত্যের শীর্ষস্থানীয় লেখক ও কবিদিগের রচনা পাঠে তিনি অধিকাংশ সময় ব্যয় করিতেন। গণিত শাস্ত্রের প্রতি তাঁহার মোটেই প্রীতি ছিল না। সেই সময়ে এল্. এ. পরীক্ষায় Physics, Chemistry প্রভৃতি বৈজ্ঞানিক বিষয়ও পাঠ করিতে হইত। পরীক্ষার দুইচারিদিন পূর্ব্ব পর্য্যন্ত এই বিষয়ের বইগুলির অধিকাংশই তাঁহার পড়া থাকিত না। বিশ্ববিদ্যালয়ের পরীক্ষায় উচ্চস্থান লাভ করা কিংবা তাহাতে কোনও প্রকার কৃতিত্ব দেখাইবার আগ্রহ তাঁহার কখনই ছিল না। কিন্তু দিবারাত্র বন্ধু মহলের মধ্যে সাহিত্য সম্বন্ধে গভীর ও উৎসাহপূর্ণ আলোচনায় তাঁহার সময় কাটিয়া যাইত। বাকী সময় কবিতা বা প্রবন্ধ লিখিয়া, পাঠ্যপুস্তক হইতে বহুদূরে তিনি নিজেকে সরাইয়া রাখিতেন। ঢাকায় এই আলোচনাকেন্দ্রের যাঁহারা প্রধান উদ্যোক্তা ছিলেন ৺রামদয়াল মজুমদারের নাম তাঁহাদের মধ্যে উল্লেখযোগ্য। ঢাকা কলেজের ইংরাজি সাহিত্যের অধ্যাপক নীলকণ্ঠ মজুমদার, এম. এ. পি. আর. এস্. মহাশয়ের পাণ্ডিত্যের খ্যাতি শিক্ষিত মহলে সর্ব্বত্র প্রচারিত ছিল। ইংরাজী সাহিত্যে দীনেশচন্দ্রর অনন্যসাধারণ অধিকার দেখিয়া তিনি তৎপ্রতি বিশেষ আকৃষ্ট হইয়াছিলেন এবং একবার আদর করিয়া বলিয়াছিলেন, "your little head is full of conceit." ( তোমার ছোট মাথাটি অহমিকায় ভর্ত্তি )। দীনেশচন্দ্র নির্ভীক আত্মবিশ্বাসের সহিত তাঁহার মতামত প্রকাশ করিতেন এবং ছাত্রাবস্থায়ও কাহারও প্রভাবে নিজের মতামতকে ক্ষুণ্ণ হইতে দিতেন না। এইজন্যই অধ্যাপক মহাশয় এইপ্রকার উক্তি করিয়াছিলেন। ঢাকা কলেজে এল. এ. পড়িবার সময় তাঁহার লেখা ইংরাজি প্রবন্ধ "Epiphany" কাগজে প্রকাশিত হইতে থাকে। সম্ভবতঃ ১৮৮৩ খৃষ্টাব্দে সাহিত্যিক অক্ষয় সরকারের সম্পাদিত "নবজীবন" পত্রিকায় দীনেশচন্দ্রের "পূজার কুসুম" নামক কবিতা

প্রকাশিত হইয়াছিল। ঢাকা কলেজে বি. এ. পড়িবার সময় ১৮৮৬ খৃষ্টাব্দে তাঁহার পিতার মৃত্যু হইলে সংসারের সমস্ত ভার তাঁহার স্কন্ধে পতিত হইল। কিছুকাল পরে মাতার মৃত্যু ঘটিলে তিনি হবিগঞ্জ ইংরাজি স্কুলের তৃতীয় শিক্ষকের পদ গ্রহণ করিয়া পত্নীসহ গ্রাম ত্যাগ করেন। এই কার্য্যে নিযুক্ত থাকিবার সময়—১৮৮৭ খৃষ্টাব্দে 'Private' ছাত্ররূপে তিনি ইংরাজিতে 'অনার্স' সহ বি. এ. পাশ করেন। পরে হবিগঞ্জ স্কুল ত্যাগ করিয়া ইনি কুমিল্লায় শম্ভুনাথ স্কুলের প্রধান শিক্ষকের পদ গ্রহণ করেন এবং এইস্থানে কিছুকাল কার্য্য করিয়া স্থানীয় ভিক্টোরিয়া স্কুলের প্রধান শিক্ষক নিযুক্ত হন। এই সময়ে তিনি "কুমার ভূপেন্দ্র সিংহ" নামক একটি কবিতার পুস্তক রচনা করিয়া প্রকাশ করেন। তাঁহার অল্পবয়সের অপর রচনা 'রেখা' কয়েকটি প্রবন্ধের সমষ্টি।

১৮৯১ খৃ. অ. হইতে তাঁহার সাহিত্য-প্রতিভা বাংলার সুধী সমাজের দৃষ্টি আকর্ষণ করে। ঐ বৎসর তাঁহার লিখিত তিনটি প্রবন্ধ প্রকাশিত হয়। প্রথমটি 'জন্মভূমিতে' কালিদাস ও সেক্সপীয়র সম্বন্ধে, দ্বিতীয়টি 'অনুসন্ধান' পত্রিকায় জন্মান্তর বাদ বিষয়ে এবং তৃতীয়টি বাঙ্গালা ভাষা ও সাহিত্যের সংক্ষিপ্ত ইতিহাস।

১৮৯১ খৃ. অ. ইনি এক মাসের জন্য কলিকাতায় অবস্থান করিয়াছিলেন। সেই সময় তিনি ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় ও কবি হেমচন্দ্রের সহিত সাক্ষাৎ করেন।

ঢাকা কলেজে পাঠকালে দীনেশচন্দ্র মনস্থ করিয়াছিলেন যে তিনি ইংরাজী সাহিত্যের একখানি পরিপূর্ণ ইতিহাস রচনা করিবেন এবং এই উদ্দেশ্যে তিনি ইংরাজী সাহিত্যের সহিত পুঙ্খানুপুঙ্খভাবে পরিচিত হইয়াছিলেন; সেই সঙ্গে ইংরাজী অনুবাদের সাহায্যে ফরাসী, জার্ম্মানী ও রাসিয়ান সাহিত্যের প্রসিদ্ধ লেখকগণের গ্রন্থাবলীও যত্নসহকারে পাঠ করিয়াছিলেন, কিন্তু কুমিল্লায় অবস্থান-কালে তাঁহার মতের পরিবর্ত্তন হইল এবং তিনি বাঙ্গালা ভাষা ও সাহিত্যের ইতিহাস প্রণয়নে জীবন উৎসর্গ করিলেন। এই সময়ে Peace Association হইতে বাঙ্গালা সাহিত্য সম্বন্ধে শ্রেষ্ঠ প্রবন্ধ লেখককে একটি রৌপ্যপদক পুরস্কার দানের প্রস্তাব ঘোষিত হয়। এই প্রতিযোগিতামূলক পরীক্ষায় দীনেশচন্দ্রের প্রবন্ধ সাহিত্যিক চন্দ্রনাথ বসু ও রজনীকান্ত গুপ্ত মহাশয়ের মতে শ্রেষ্ঠ বলিয়া বিবেচিত হওয়ায় তিনি উক্ত রৌপ্যপদকটি লাভ করেন। "মৃগলুব্ধ" নামক গ্রন্থের একখানি প্রাচীন পুঁথি অপ্রত্যাশিতভাবে তাঁহার হাতে আসিলে

সর্ব্বপ্রথম পুঁথি সংগ্রহের দিকে তাঁহার দৃষ্টি আকৃষ্ট হয়। তিনি গ্রামে গ্রামে ঘুরিয়া প্রায় ১০০ খানি পুঁথি সংগ্রহ করিয়া কলিকাতাস্থিত Asiatic Societyর সেক্রেটারী হর্নলি সাহেবের কাছে সাহায্যের জন্য আবেদন করেন। ইহার সহিত পরামর্শ করিয়া ৺হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় পুঁথি সংগ্রহ-কার্য্যে সাহায্য করিবার জন্য বিনোদবিহারী কাব্যতীর্থকে তাঁহার নিকট কিছুকাল অবস্থানের জন্য পাঠাইয়া দেন। ইনি মধ্যে মধ্যে ২।১ মাস গিয়া দীনেশচন্দ্রের সহিত একত্র পুঁথি সংগ্রহ করিতেন, কিন্তু বৎসরের অধিকাংশ সময় দীনেশচন্দ্র স্বয়ং বিভিন্ন পল্লী হইতে অসংখ্য পুরাতন গ্রন্থ উদ্ধার করিয়াছিলেন। এই সকল গ্রন্থের কথা পূর্ব্বে কেহই জানিতেন না। 'বঙ্গভাষা ও সাহিত্য' প্রণয়নের পূর্ব্বে তাঁহার এই অসীম পরিশ্রম ও অভূতপূর্ব্ব আবিষ্কারের বৃত্তান্ত তাঁহার এই পুস্তকের ভূমিকা হইতে অবগত হওয়া যায়। 'বঙ্গভাষা ও সাহিত্যের' বিস্তৃত ইতিহাস প্রণয়নকার্য্যে ব্যাপৃত থাকা কালে তিনি 'নবজীবন', 'জন্মভূমি', 'অনুসন্ধান' প্রভৃতির পত্রিকায় বহু প্রবন্ধ লিখিয়া প্রকাশ করিয়াছিলেন।

কুমিল্লার সিভিলিয়ান বরদা মিত্র সেই সময়ে স্থানীয় সমিতির সেক্রেটারী ছিলেন। ইঁহার সহিত দীনেশচন্দ্রের ঘনিষ্ঠ পরিচয় স্থাপিত হয়। তাঁহার অপরাপর শিক্ষিত ও পদস্থ বন্ধুগণের মধ্যে প্রকাশচন্দ্র সিংহ, "ত্রিপুরার ইতিহাস" লেখক কৈলাসচন্দ্র সিংহ ও শ্রীযুক্ত বিশ্বেশ্বর ভট্টাচার্য্যের নাম বিশেষ উল্লেখযোগ্য। কুমিল্লা স্কুলের হেডপণ্ডিত চন্দ্রকান্ত শর্ম্মার কথা দীনেশচন্দ্র তাঁহার আত্মজীবনীতে উল্লেখ করিয়াছেন। ইঁহার কণ্ঠে বৈষ্ণব সঙ্গীত শুনিয়া তিনি বিশেষ আনন্দ লাভ করিতেন। ইঁহাদের সাহায্যে তিনি কুমিল্লায় সাহিত্যিক আসর জমাইয়া রাখিতেন। অর্থ উপার্জ্জনের দিকে তাঁহার বিন্দুমাত্র লক্ষ্য ছিল না। তৎকালীন কুমিল্লা জেলার স্কুল ইন্সপেক্টর দীননাথ সেনের যথেষ্ট প্রতিপত্তি ও ক্ষমতা ছিল। বাঙ্গালা ভাষার গৌরব করিবার মত যে কিছু আছে এবং তাহারও যে একখানি ইতিহাস লেখা যাইতে পারে শিক্ষিত ব্যক্তিগণের মনে এই ধারণা মোটেই ছিল না। দীননাথবাবু তাঁহাকে বুঝাইতে চেষ্টা করিয়াছিলেন যে, বাঙ্গালা ভাষা ও সাহিত্যের ইতিহাস লেখা পণ্ডশ্রম মাত্র। বরং একখানা ইংরাজীতে বই লিখিলে যাহাতে উহা পাঠ্য হয় এবং বহু অর্থ উপায়ের সুবিধা হয় তাহার ব্যবস্থা হইবে—এই প্রলোভনজনক প্রস্তাব তাঁহার সম্মুখে উপস্থিত হইয়াছিল। কিন্তু দীনেশচন্দ্র সঙ্কল্পচ্যুত না

হইয়া কঠোর সাধনা, গভীর অনুরাগ ও অদম্য অধ্যবসায়ের সহিত তাঁহার লক্ষ্যের দিকে অগ্রসর হইতে লাগিলেন। 'বঙ্গভাষা ও সাহিত্য' রচনার পর তিনি ম্যাজিস্ট্রেট গ্রীয়ার সাহেবের পরিচয়পত্রসহ ত্রিপুরাধিপের সহিত সাক্ষাৎ করেন এবং ইঁহার অর্থানুকূল্যে ঐ গ্রন্থের প্রথম সংস্করণ মুদ্রিত হয়। 'বঙ্গভাষা ও সাহিত্য' প্রকাশিত হওয়ামাত্র দীনেশচন্দ্রের নাম বাঙ্গলার সর্ব্বত্র প্রচারিত হইল এবং শিক্ষিত সমাজ তাঁহার এই গ্রন্থ জাতীয় সম্পদরূপে গ্রহণ করিলেন। এই পুস্তক লিখিতে গিয়া তাঁহাকে যে অসামান্য পরিশ্রম করিতে হইয়াছিল তাহার ফলে তিনি সহসা দুরারোগ্য মস্তিষ্ক রোগে আক্রান্ত হন। ভিক্টোরিয়া স্কুলের কর্ত্তৃপক্ষ একটি কলেজ প্রতিষ্ঠার ব্যবস্থা করিতেছিলেন এবং স্থির হইয়াছিল যে দীনেশচন্দ্র উহার অধ্যক্ষপদে নিযুক্ত হইবেন। কিন্তু এই ভয়াবহ পীড়ায় আক্রান্ত হইয়া তিনি শয্যাগত হইয়া পড়িলেন এবং দীর্ঘকালের জন্য কর্ম্মক্ষেত্র হইতে অবসর গ্রহণ করিতে বাধ্য হইলেন। চিকিৎসার জন্য তিনি কলিকাতায় আসিয়া মস্‌জিদ বাড়ী ষ্ট্রীটে মাতুলগৃহে অবস্থান করিতে লাগিলেন। ১৮৯৯ খৃষ্টাব্দে গ্রীয়ারসন্ ও অন্যান্য সাহেবের সাহায্যে তিনি ভারত গভর্নমেণ্ট হইতে একটি বিশেষ মাসিক বৃত্তি লাভ করেন এবং পরে কাশিমবাজারের স্বর্গীয় মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী তাঁহাকে আজীবন একটি বৃত্তির ব্যবস্থা করিয়াছিলেন। ঐ বৎসর কিছুকালের জন্য তিনি ফরিদপুরে অবস্থান করিয়াছিলেন। ১৯০০ খৃষ্টাব্দে তিনি সপরিবারে কলিকাতায় প্রত্যাবর্ত্তন করিয়া শ্যামপুকুর ষ্ট্রীটে একটি ক্ষুদ্র ভাড়া বাড়ীতে বাস করিতে আরম্ভ করেন। এই সময়ে ঠাকুর পরিবারের সহিত তাঁহার বিশেষ পরিচয় হয়। ১৯০১ খৃষ্টাব্দে ইনি রবীন্দ্রনাথ ঠাকুরের সহিত প্রথম সাক্ষাৎ করেন। ১৮৯৬ খৃষ্টাব্দে 'বঙ্গভাষা ও সাহিত্য' প্রণয়নের পর দীনেশচন্দ্র রবীন্দ্রনাথের নিকট হইতে অভিনন্দনপূর্ণ পত্র লাভ করিয়াছিলেন। কলিকাতায় অবস্থানের সূচনা হইতে যাঁহাদের আন্তরিক সাহচর্য্য ও সর্ব্ববিধ উৎসাহ দান তাঁহার পরম প্রীতিদায়ক হইয়াছিল, তাহাদের মধ্যে রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, প্রাচ্যবিদ্যামহার্ণব নগেন্দ্রনাথ বসু, গগনেন্দ্রনাথ ঠাকুর, শ্রীযুক্ত ( ডক্টর ) অবনীন্দ্রনাথ ঠাকুর, দীঘাপতিয়ার কুমার শ্রীযুক্ত শরৎ-কুমার রায় ও শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্তের নাম সর্ব্বাগ্রে উল্লেখযোগ্য। সম্ভবতঃ ১৯০৫ খৃষ্টাব্দে স্যার আশুতোষ মুখোপাধ্যায়ের সহিত দীনেশচন্দ্রের সর্ব্বপ্রথম পরিচয় হয়। তিনি বি. এ. পরীক্ষায় বাঙ্গালা ভাষার পরীক্ষক নিযুক্ত হইলে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সহিত তাঁহার সম্বন্ধের সূত্রপাত হয়। ১৯০৭ খৃষ্টাব্দ

হইতে তিনি বাগবাজারস্থিত নিজগৃহে আসিয়া বাস করিতে আরম্ভ করিলেন।

বাঙ্গালা ১৩১০ সনে (১৯০৩ খৃষ্টাব্দে) দীনেশচন্দ্রের "রামায়ণী কথা" পুস্তকাকারে প্রথম প্রকাশিত হয়। ইহার পরে তাঁহার লিখিত 'সতী', 'বেহুলা', 'ফুল্লরা', 'জড়ভরত, 'ধরাদ্রোণ ও কুশধ্বজ' প্রভৃতি 'পৌরাণিক' সাহিত্যমূলক গ্রন্থ প্রকাশিত হইয়াছিল। ১৯০৯ খৃষ্টাব্দে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বাঙ্গালা ভাষা ও সাহিত্য সম্বন্ধে ধারাবাহিকভাবে ইংরেজিতে বক্তৃতা দিবার জন্য তিনি 'রীডার' নিযুক্ত হন। তাঁহার প্রদত্ত বক্তৃতা 'History of Bengali Language and Literature' নামক সুবৃহৎ গ্রন্থ আকারে প্রকাশিত হয়। 'বঙ্গভাষা ও সাহিত্যের' ইতিহাস লেখকের খ্যাতি এতকাল প্রধানতঃ বাঙ্গালা দেশেই সীমাবদ্ধ ছিল, কিন্তু এই ইংরাজি গ্রন্থ প্রকাশিত হওয়ার পরে ইউরোপ ও আমেরিকার প্রসিদ্ধ প্রাচ্যবিদ্যাকেন্দ্রসমূহে তাঁহার নাম প্রচারিত হইল। ইংলণ্ড, ফরাসী, জার্ম্মানী ও আমেরিকার বহু পত্রিকায় তাঁহার পুস্তক সম্বন্ধে উচ্চ প্রশংসাপূর্ণ দীর্ঘ সমালোচনা বাহির হইয়াছিল। পাশ্চাত্য দেশীয় বহু মনীষী এই মত প্রকাশ করিলেন যে অন্য কোন ভারতীয় লেখক দেশীয় সাহিত্য ও কৃষ্টি সম্বন্ধে এই প্রকার উচ্চশ্রেণীর গ্রন্থ রচনা করিতে সমর্থ হন নাই। ইউরোপীয় পণ্ডিতগণের সহিত এই সূত্রে তাঁহার যে পরিচয় স্থাপিত হইয়াছিল, তাহা কোন কোন ক্ষেত্রে ক্রমশঃ গভীর অন্তরঙ্গতায় পরিণত হইয়াছিল। তিনি ইঁহাদের নিকট হইতে যে সকল পত্র পাইয়াছিলেন তাহা একত্র প্রকাশিত হইলে বৃহৎ আকার ধারণ করিবে।

'History of Bengali Language and Literature' প্রকাশিত হইবার পর পাশ্চাত্য বিশ্ববিদ্যালয়সমূহে বাঙ্গালা ভাষার প্রতি বহু কৃতবিদ্য ব্যক্তির দৃষ্টি আকৃষ্ট হয়। ইহার পর দীনেশচন্দ্রের প্রধান কীর্ত্তি "Typical Selections from old Bengali Literature" দীর্ঘ ইংরাজি ভূমিকাসহ দুই খণ্ডে কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে প্রকাশিত হয়। যে সময় দীনেশচন্দ্র বিশ্ববিদ্যালয়ের জন্য এই সকল গ্রন্থ সঙ্কলন করিতে ব্যস্ত ছিলেন, তৎপূর্ব্বে "ভারতী" ও "বঙ্গদর্শন" পত্রিকা পরিচালনায় তিনি নানাভাবে সহযোগিতা করিতেন।

১৯১০ খৃষ্টাব্দে দীনেশচন্দ্র কলিকাতা বিশ্ববিদ্যালয়ের "সেনেটের" সদস্যপদে মনোনীত হন এবং বিশ বৎসরকাল ঐ পদে প্রতিষ্ঠিত ছিলেন। পুনর্ব্বার

'রীডার' নিযুক্ত হইয়া তিনি বৈষ্ণব সাহিত্য সম্বন্ধে 'Mediæval Vaishnava Literature' নামক গ্রন্থ এবং পরে রামতনু লাহিড়ী ফেলোরূপে 'Chaitanya and his Companions', 'Folk literature of Bengal', Bengali Ramayanas', 'Glimpses of Bengal', 'Chaitanya and his Age', 'Bengali Prose Style, প্রভৃতি ইংরাজি পুস্তক প্রণয়ন করেন। এই সময়ে তিনি বাঙ্গালা ভাষায় বৈষ্ণব রসসাহিত্যের উপাখ্যান অবলম্বন করিয়া কতকগুলি নূতন ধরণের পুস্তক রচনা করেন। ইহাদের নাম, 'রাগরঙ্গ,' 'রাখালের রাজগী', 'মুক্তাচুরি,' 'কানুপরিবাদ ও শ্যামলী খোঁজা', 'সুবল সখার কাণ্ড', 'ভয়ভাঙ্গা'। এতদ্ব্যতীত শিশুদিগের পাঠোপযোগী দুইখানি মৌলিক গল্পের পুস্তক—'সাঁঝের ভোগ' ও 'বৈশাখী' এবং 'নীলমাণিক', 'ওপারের আলো,' 'চাকুরীর বিড়ম্বনা', 'আলোকে আঁধারে' এই চারখানি উপন্যাস এবং মেয়েদের জন্য 'গৃহশ্রী' ও 'গায়ে হলুদ' এবং সাহিত্য সম্বন্ধীয় দুইখানি গ্রন্থ 'বৈদিক ভারত' ও 'সরল বাঙ্গালা সাহিত্য' এই সময়কার রচনা। দীনেশচন্দ্রের প্রথম উপন্যাস 'তিনবন্ধু' কলিকাতায় আগমনের ২।৩ বৎসর পরে প্রকাশিত হয়। উপরিলিখিত ইংরাজি গ্রন্থগুলির মধ্যে 'Chaitanya and his Age' এর ভূমিকা লিখিয়াছেন বিখ্যাত ফরাসী পণ্ডিত অধ্যাপক সিলভাঁ লেভি এবং Mediæval Vaishnava Literature এর ভূমিকা লিখিয়াছিলেন কেমব্রিজ বিশ্ববিদ্যালয়ের বাঙ্গালা সাহিত্যের অধ্যাপক জে. ডি. এণ্ডারসন।

১৯২০ খৃষ্টাব্দ হইতে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বাঙ্গালা ভাষা অধ্যয়নের জন্য নূতন বিভাগ খোলা হয়। এই নূতন ব্যবস্থার পরিকল্পনা ও তৎসংযুক্ত অন্যান্য সমস্ত বিষয়ে স্যার আশুতোষ দীনেশচন্দ্রের পরামর্শ ও সর্ব্ববিধ সহায়তা গ্রহণ করিয়াছিলেন। প্রথম হইতেই এই বিভাগের কর্ত্তৃত্বের ভার তাঁহার উপর অর্পিত হয়। ১৯৩২ খৃষ্টাব্দ পর্য্যন্ত তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে "রামতনু লাহিড়ী" ও ভারতীয় ভাষা বিভাগের প্রধান অধ্যাপকের পদ অধিকার করিয়াছিলেন।

এই নূতন দায়িত্বভার গ্রহণ করিয়াও দীনেশচন্দ্র এক মুহূর্ত্তও তাঁহার গবেষণা ও লেখনী-পরিচালনা বন্ধ করেন নাই। মৈমনসিং জেলা হইতে প্রকাশিত "সৌরভ" পত্রিকায় পূর্ব্ববঙ্গের কয়েকটি পল্লীগীতিকার বিক্ষিপ্ত পদ ও তৎসম্বন্ধীয় শ্রীযুক্ত চন্দ্রকুমার দে'র লিখিত দুএকটি ক্ষুদ্র প্রবন্ধ পাঠ করিয়া ইনি বিশেষ আকৃষ্ট হন এবং স্যার আশুতোষের সাহায্যে শ্রীযুক্ত চন্দ্রকুমার দে,

শ্রীযুক্ত আশুতোষ চৌধুরী এবং কবি জসীমউদ্দীনকে পূর্ব্ববঙ্গের বিভিন্ন জেলায় প্রচলিত পল্লীগীতিকা সংগ্রাহকের কার্য্যে নিযুক্ত করেন। ইঁহাদের সংগৃহীত বহু পল্লীগীতিকা একত্র করিয়া তৎসম্বন্ধে দীনেশচন্দ্র ইংরাজি ও বাঙ্গালায় ৮ খানি বৃহৎ গ্রন্থ প্রণয়ন করেন। এই পুস্তকগুলি পাশ্চাত্য জগতের হাতে পৌঁছিলে বহু প্রত্নতত্ত্ববিদ্ পণ্ডিত ও সাহিত্যিকের ভূয়সী প্রশংসা ও সমাদর লাভ করে। গীতিকাগুলি সম্বন্ধে এক প্রসিদ্ধ ফরাসী সমালোচক লিখিয়াছেন: "মেটারলিঙ্কের নাটকে ত্রুটি দেখিতে পাওয়া যায় কিন্তু এগুলি একেবারে নিখুঁত।" পল্লীগীতিকা সংগ্রহের জন্য দীনেশচন্দ্রের চেষ্টায় বাঙ্গালা গভর্নমেণ্ট বিশ্ববিদ্যালয়কে কয়েক হাজার টাকা দান করিয়াছিলেন। বাঙ্গালার ভূতপূর্ব্ব গভর্ণর ও ভারত সচিব লর্ড জেটল্যাণ্ড দীনেশচন্দ্রের 'Eastern Bengal Ballads' গ্রন্থের ভূমিকা লিখিয়াছিলেন। ১৯৩৯ খৃষ্টাব্দের শেষদিকে প্রসিদ্ধ ফরাসী সাহিত্যিক রোমাঁ রোঁলার ভগিনী দীনেশচন্দ্রের এই পুস্তকগুলি হইতে কয়েকটি পল্লীগীতিকা ফরাসী ভাষায় অনুবাদ করিয়া দীনেশচন্দ্রের ভূমিকাসহ গ্রন্থাকারে প্রকাশ করিয়াছেন।

বিশ্ববিদ্যালয় হইতে অবসর গ্রহণ করিয়া দীনেশচন্দ্র বাঙ্গালী জাতির একখানি ধারাবাহিক ইতিহাস সঙ্কলনের ভার গ্রহণ করেন। বহু পূর্ব্ব হইতেই তিনি এই বিষয়ে গবেষণা করিতেছিলেন। ১৯৩৫ খৃষ্টাব্দে তাঁহার "বৃহৎ বঙ্গ" পুস্তক দুই খণ্ডে প্রকাশিত হয়। এই পুস্তকের পত্রসংখ্যা প্রায় দুই হাজার। এই গ্রন্থে প্রাচীনতম কাল হইতে পলাশীর যুদ্ধ পর্য্যন্ত বাঙ্গালী জাতির রাষ্ট্র, সমাজ, সাহিত্য, ধর্ম্ম, ব্যবসায় বাণিজ্য, কলাশিল্প, যুদ্ধবিগ্রহ প্রভৃতি সমস্ত বিষয়ের একটি বিস্তৃত ধারাবাহিক ইতিহাস লিপিবদ্ধ আছে। ইংরাজি কি বাঙ্গালা ভাষায় ইতিপূর্ব্বে বাঙ্গালার এইরূপ বিস্তৃত ইতিহাস আর লিখিতে হয় নাই। বাঙ্গালার ইতিহাস ও সংস্কৃতি আলোচনার উদ্দেশ্যে তিনি বঙ্গের বহু অখ্যাত পল্লী হইতে শুধু যে অসংখ্য পুঁথি সংগ্রহ করিয়াছিলেন তাহা নহে, বাঙ্গালার শিল্পচর্য্যার পরিচায়ক বহু প্রাচীন নিদর্শন একত্র করিয়া স্বগৃহে একটি 'মিউজিয়ম' স্থাপন করেন। বর্ত্তমান ত্রিপুরাধিপ স্বয়ং এই 'মিউজিয়ম' দেখিয়া প্রীত হইলে দীনেশচন্দ্র ইহার অধিকাংশ তাঁহাকে উপহার দেন। সম্ভবতঃ এই উপকরণগুলি লইয়া ত্রিপুরার রাজধানী আগরতলায় একটি বৃহৎ 'মিউজিয়ম' স্থাপিত হইবে। দীনেশচন্দ্রের সংগৃহীত অন্যান্য দ্রব্য তাঁহার ইচ্ছানুযায়ী, মৃত্যুর পর তাঁহার পুত্রগণ কলিকাতা বিশ্ববিদ্যালয়স্থ "আশুতোষ মিউজিয়মে"

দান করিয়াছেন। 'বৃহৎ বঙ্গ' প্রণয়নের পর "শ্যামল ও কজ্জল" (ঐতিহাসিক উপন্যাস), 'কিশোর গৌরাঙ্গ' (নাটক) ও 'পদাবলী মাধুর্য্য' প্রকাশিত হয়। 'পুরাতনী' (মুসলিম নারীচিত্র) তাঁহার এই সময়কার রচনা। তিনি ঢাকা বিশ্ববিদ্যালয় কর্ত্তৃক 'রীডার'রূপে আহূত হইয়া বাঙ্গালী সাহিত্যে মুসলমানের অবদান সম্বন্ধে কয়েকটি বক্তৃতা দেন। এই বক্তৃতাগুলি তাঁহার মৃত্যুর পরে সম্প্রতি পুস্তকাকারে প্রকাশিত হইয়াছে।

মৃত্যুর কয়েক মাস পূর্ব্বে তিনি দুইখানি পুস্তক লিখিতে ব্যাপৃত ছিলেন। প্রথমখানি পল্লীসাহিত্য সম্বন্ধে—ইহা সম্পূর্ণ হইয়াছিল কিন্তু এখনও মুদ্রিত হয় নাই। দ্বিতীয় পুস্তকের নাম 'বাংলার পুরনারী'। এই বইখানির শেষ পৃষ্ঠার প্রুফ তিনি যে দিন দ্বিপ্রহরে সংশোধন করিলেন সেইদিনই সন্ধ্যায় তাঁহার পীড়ার সূচনা হইল এবং এই পীড়া দশদিন স্থায়ী হইয়া তাঁহার জীবননাশ করিল। মৃত্যুর দুই মাস পরে এই গ্রন্থ প্রকাশিত হয়। তাঁহার লিখিত শিশুদের জন্য একটি অসম্পূর্ণ রচনা এখনও অপ্রকাশিত রহিয়াছে। বহু মাসিক পত্রিকা ও সাময়িক পত্রে তাঁহার অসংখ্য পুস্তক ও অন্যান্য রচনা প্রকাশিত হইয়াছিল। এইগুলি সঙ্কলন করিয়া প্রকাশ করিলে কতিপয় গ্রন্থের সৃষ্টি হইতে পারে। উপরে যে সকল গ্রন্থের নাম দেওয়া হইয়াছে তাহা ছাড়া আরও কয়েকটি গ্রন্থের উল্লেখ বাকী আছে। তিনি 'রামায়ণ' ও 'মহাভারত' মৌলিক গবেষণামূলক ভূমিকাসহ সম্পাদনা করিয়াছিলেন। 'সুকথা' নামক পুস্তকে তাঁহার লিখিত সাময়িকপত্রে প্রকাশিত কতিপয় প্রবন্ধ একত্র করিয়া প্রকাশ করা হইয়াছিল। এতদ্ব্যতীত স্বয়ং বা অপরের সহযোগিতায় তিনি 'হরিলীলা', 'গোপীচন্দ্রের গান', 'কবিকঙ্কণ চণ্ডী,' 'গোবিন্দদাসের কড়্চা,' 'বৈষ্ণব পদাবলী' প্রভৃতি প্রাচীন রচনা সম্পাদন করিয়া প্রকাশ করিয়াছিলেন। তিনি স্যার আশুতোষের জীবনী—"আশুতোষ স্মৃতিকথা" এবং পরীক্ষার্থী-দিগের সুবিধার জন্য "ভাষা প্রবেশিকা" ও "রচনা প্রবেশিকা" (ডাঃ শ্যামাপ্রসাদ মুখোপাধ্যায়ের সহযোগিতায়) প্রণয়ন করেন।

আর একটি পুস্তক 'ঘরের কথা ও যুগ সাহিত্য' (১৩২৯ বঙ্গাব্দে প্রকাশিত), ইহাতে তাঁহার আত্মজীবনের বহু কথা লিখিত আছে এবং পারিপার্শ্বিক বহু ঘটনা, আন্দোলন ও বন্ধুবর্গ আত্মীয়স্বজনের কথা ইহার অনেকটা স্থান অধিকার করিয়া আছে। দীনেশচন্দ্রের জীবনী সম্বন্ধে আলোচনা করিতে

হইলে এই পুস্তক ও লণ্ডন হইতে প্রকাশিত 'Asiatic Review' পত্রিকায় তাঁহার যে জীবনী বাহির হইয়াছিল তাহা অপরিহার্য্য।

১৯২২ খৃষ্টাব্দে ভূতপূর্ব্ব প্রিন্স অফ ওয়েলস্ ( ভূতপূর্ব্ব সম্রাট্ অষ্টম এডোয়ার্ড ) যখন ভারত পরিভ্রমণ করেন, সেই সময়ে কলিকাতা বিশ্ববিদ্যালয় তাঁহাকে ও তৎসঙ্গে যে কয়েকজন বিশিষ্ট ব্যক্তিকে "ডক্টর" উপাধি দিয়াছিলেন —দীনেশচন্দ্র তাঁহাদের মধ্যে অন্যতম। তিনি এই উপলক্ষ্যে 'Doctor of Literature' ( ডি. লিট ) উপাধি লাভ করেন। গভর্ণমেণ্ট তাঁহাকে উপাধিতে ভূষিত করিয়াছিলেন। নবদ্বীপের বিদগ্ধ জননী সভার মহামহোপাধ্যায়গণের নিকট হইতে তিনি 'কবিশেখর' এবং ভারতধর্ম্ম মহামণ্ডল হইতে 'প্রত্নতত্ত্বভূষণ' উপাধি প্রাপ্ত হইয়াছিলেন। ১৯৩২ খৃষ্টাব্দে কলিকাতা বিশ্ববিদ্যালয় তাঁহাকে "জগত্তারিণী" পদক প্রদান করেন।

১৯৩৭ খৃষ্টাব্দে ডিসেম্বর মাসে যখন দীনেশচন্দ্র 'প্রবাসী বঙ্গ সাহিত্য সম্মেলনের' প্রধান সভাপতিরূপে রাঁচিতে উপস্থিত ছিলেন, সেই সময়ে তাঁহার পত্নী ইহলোক ত্যাগ করেন।

১৯৩৯ খৃষ্টাব্দের নভেম্বর মাসে কালীপূজার দিন সন্ধ্যাবেলায় তিনি হঠাৎ অসুস্থ হইয়া পড়েন। পরদিন হইতে 'রক্ত আমাশয়' রোগের উৎকট উপসর্গ দেখা দেয়। এই সঙ্গে সঙ্গে তাঁহার বহুদিনের পুরাতন ব্যাধি 'বহুমূত্র'ও তাঁহাকে আক্রমণ করিল এবং ২০শে নভেম্বর জগদ্ধাত্রী পূজার দিন সন্ধ্যা ৭॥০টার সময়ে তিনি বেহালাস্থিত 'রূপেশ্বর' ভবনে সজ্ঞানে ইহলোক ত্যাগ করেন। মৃত্যুকালে তিনি ছয় পুত্র, চারি কন্যা এবং বহু পৌত্র পৌত্রী ও আত্মীয়স্বজন রাখিয়া গিয়াছেন।

---

# সূচীপত্র

**সপ্তম অধ্যায় :**



**অষ্টম অধ্যায় :**



**নবম অধ্যায় :**

# বঙ্গভাষা ও সাহিত্য

## প্রথম অধ্যায়

### বঙ্গভাষা ও বঙ্গলিপির উৎপত্তি

বঙ্গভাষা[১] কোন্ সময়ে উৎপন্ন হইয়াছে তাহা নিশ্চয়রূপে নির্দ্ধারণ করা সম্ভবপর নহে। ইতিহাসের পৃষ্ঠায় যেমন কোন ধর্ম্মবীর কি কর্ম্মবীরের আবির্ভাব-সময় সম্বন্ধে অঙ্কপাত দৃষ্ট হয়, পাঠকগণের মধ্যে হয়ত কেহ কেহ এই অধ্যায়-ভাগে সেইরূপ একটা খৃষ্টাব্দ কি শতাব্দের প্রত্যাশা করিতেছেন; কিন্তু ভাষার উৎপত্তিসম্বন্ধীয় প্রশ্নের তদ্রূপ সহজ উত্তর দেওয়া যায় না। কোন কোন লেখক এই শ্রেণীর পাঠকবর্গের মনোরঞ্জনের জন্য বলিয়াছেন, '১০০০ **বৎসর হইল, বঙ্গভাষা ও বঙ্গাক্ষরের সৃষ্টি হইয়াছে।**' ললিতবিস্তরে দেখা যায়, বুদ্ধদেব বিশ্বামিত্র নামক অধ্যাপকের নিকট অঙ্গলিপি, বঙ্গলিপি, ব্রাহ্মী, সৌরাষ্ট্রী ও মাগধলিপি শিখিতেছেন। ইহাত খৃষ্ট জন্মিবার পূর্ব্বের কথা। বিশ্বকোষের সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয় কর্ত্তৃক সংগৃহীত ৯৩০ শকের হাতের লেখা একখানি কাশীখণ্ড আমরা দেখিয়াছি।

বঙ্গভাষা ও বঙ্গলিপি ১০০০ বৎসরেরও অনেক পূর্ব্ববর্ত্তী।

---

১. শ্রীযুক্ত গ্রীয়ারসন্ সাহেব ভারতবর্ষের প্রচলিত ভাষাসমূহের (লোকসংখ্যা-সমেত) নিম্নলিখিত তালিকা দিয়াছেন:—

ক। উত্তর-পশ্চিম ভারতীয় শ্রেণী:
- সিন্ধী (২,৫৯০,০০০)
- কাশ্মীরী (৪,০৯০,০০০)
- পশ্চিম পাঞ্জাবী (৩,০০০,০০০)

খ। মধ্য-ভারতীয় শ্রেণী:

(অ) পশ্চিমাংশ—
- পূর্ব্ব পাঞ্জাবী (১৪,৭২০,০০০)
- গুজরাতী (১১,০৬০,০০০)
- রাজপুতানী (১৩,১৫০,০০০)
- হিন্দী (৩৫,৮২০,০০০)

(আ) উত্তরাংশ—
- মধ্যবর্ত্তী (পাহাড়ী ১,১৫০,০০০)
- নেপালী (৩,০২০,০০০)

গ। পূর্ব্ব-ভারতীয় শ্রেণী:

(অ) পূর্ব্বমধ্য—
- বৈশবারী (২০,০০০,০০০)
- বিহারী (৩০.০০০,০০৫)

(আ) দক্ষিণাংশ—
- মরাঠী (১৮,৯৩০,০০০)

(ই) পূর্ব্বাংশ—
- বাঙ্গালা (৪১,৩৪০,০০০)
- আসামী (১,৪৪০.০০০)
- উড়িয়া (৯,০১০,০০০)

ভারতবর্ষীয় আর্য্যভাষাকথনশীল লোকের সংখ্যা সর্ব্বসমেত ২০৯,৩২০,০০০।

—এসিয়াটিক্ সোসাইটি অফ বেঙ্গল জারন্যাল্ নং ৬৪,১৮৯৫।

উহার অক্ষর 'কুটিল' অক্ষরের লক্ষণাক্রান্ত প্রাচীন বঙ্গলিপি। সেনরাজগণের তাম্রশাসনগুলিতে ঐরূপ অক্ষরের ব্যবহার দৃষ্ট হয়; উহা ন্যূনাধিক ৮০০ বৎসরের পূর্ব্ববর্ত্তী। এই সকল লিপিমালার পূর্ণাবয়ব দেখিয়া তাহা যে বঙ্গাক্ষর উৎপত্তির অব্যবহিত পরেই উৎকীর্ণ হইয়াছিল, এরূপ অনুমান করা সঙ্গত হইবে না। আমরা পরে আলোচনা করিয়া দেখাইব, বঙ্গাক্ষরমালা ও তাহাদের আদি জননী ব্রাহ্মীলিপি বহু প্রাচীন। তাহাদের আদি খুঁজিতে যাইয়া ইতিহাসের অনধিগম্য গোমুখীর গহ্বর হইতে আমাদের ফিরিয়া আসিতে হইবে।

**ভারতীয় অক্ষরসম্বন্ধে বিভিন্ন মত।**

ভারতবর্ষীয় অক্ষরমালার উৎপত্তি সম্বন্ধে পাশ্চাত্য পণ্ডিতগণের মধ্যে কয়েকটি বিভিন্ন মত প্রচলিত আছে। প্রিন্সেপ্ প্রভৃতি পণ্ডিতগণ অনুমান করেন, ভারতবর্ষীয় অক্ষর গ্রীকদিগের অক্ষর হইতে উদ্ভূত। সময়ের পৌর্ব্বাপর্য্য শাব্দিক সূত্রের বিচার করিলে, এই মত কোনরূপে সমর্থিত হইতে পারে না বলিয়া, অনেকেই উহা অগ্রাহ্য করিয়াছেন। স্যার্ উইলিয়ম্ জোন্স্ প্রভৃতি লেখকগণ অনুমান করেন, ভারতবর্ষীয় অক্ষর ফিনিসিয়ান্ অক্ষর হইতে গৃহীত। বিরুদ্ধবাদীরা বলেন, অশোকলিপির সহিত ফিনিসিয়ান্ অক্ষরের বিশেষ কোন সাদৃশ্য নাই। টেলর্ প্রভৃতি কয়েকজন পণ্ডিত বলেন, ভারতবর্ষীয় লিপি সেবিয় (Sabaean) লিপির অনুরূপ। কিন্তু এ পর্য্যন্ত শেষোক্ত লিপির যে সমস্ত নিদর্শন পাওয়া গিয়াছে, তাহার কোনটিই তাদৃশ প্রাচীন নহে; সুতরাং

---

ইহার প্রায় ৩০ বৎসর পরের ১৯২১ সালের সেন্সাস রিপোর্ট হইতে ভারতবর্ষের প্রচলিত আর্য্যভাষাসমূহের নিম্নলিখিত তালিকা দিতেছি:—

| | | | |
|---|---|---|---|
| পূর্ব্বভারতীয়—বাঙ্গালা | ...৪৯২৯৪০৯৯ | মধ্যভারতীয়—প্রাচ্য হিন্দী | ... ১৩৯৯৫২৮ |
| উড়িয়া | ...১০১৪৩১৫৬ | পাশ্চাত্য হিন্দী | ... ৯৬৭১৪৩৬৯ |
| আসামী | ...১৭২৭৩২৮ | রাজস্থানী | ... ১২৬৮০৫৬২ |
| বেহারী | ...৭৩৩১ | গুজরাতী | ... ৯৫৫২০০০ |
| | | পাঞ্জাবী | ... ১৬২৩৩৫৯৬ |
| | | ভিলী | ... ১৮৫৬১১৭ |
| উত্তর-পশ্চিম ভারতীয়—পাশ্চাত্য | | পার্ব্বতীয় শাখা | ১৯১৮০০০ |
| পাঞ্জাবী | ৫৬৫২২৬৪ | জিপ্সি ভাষাসমূহ | ১৫০০০ |
| সিন্ধী | ৩৩৭১৭০৮ | | |
| পশ্চিম ভারতীয়—ইরাণী শাখা | ১৯৮১০০০ | বাঙ্গালা-ভাষা—পুরুষের সংখ্যা | ২৫২৩৯৪৭৬, |
| দার্দ্দ শাখা—সিনা | ২৮০০০ | স্ত্রীলোকের সংখ্যা | ২৪০৫৪৬২৩। |
| কাশ্মীরী | ১২৬৮০০০ | ভারতবর্ষীয় আর্য্যভাষাকথনশীল | |
| দক্ষিণ ভারতীয় মরাঠী | ১৮৭৯৮০০০ | লোকের সংখ্যা সর্ব্বসমেত | ২২৯৫৬০৫৫৫। |

তাহা হইতে ভারতীয় লিপির উদ্ভব অঙ্গীকার করা যাইতে পারে না; মোক্ষমূলর প্রভৃতি পণ্ডিতগণ এজন্য এই অনুমান অগ্রাহ্য করিয়াছেন। টেলর্ সাহেব স্বয়ং স্বীয় মতের সমর্থন করিতে অসমর্থ হইয়া কল্পনার আশ্রয় গ্রহণ করিতে বাধ্য হইয়াছেন; তিনি বলেন, ভারতীয় লিপির আদি নিদর্শন হয়ত ওমান্, হাড্রাম, অরুমা, সেবা কিংবা অন্য কোন অজ্ঞাত রাজ্য হইতে কালক্রমে আবিষ্কৃত হইতে পারে। টেলরের মতে দক্ষিণ সেমিটিক্ প্রদেশে ব্রাহ্মীলিপির জন্ম, কিন্তু ওয়েবার ও বুহ্‌লারের মতে উত্তর সেমেটিক্ প্রদেশ হইতে উহা উদ্ভূত হইয়াছে, উক্ত প্রদেশান্তর্গত মোয়াবের রাজা মেশার প্রস্তরলিপি এবং সিঞ্জিরিলি ও এসেরিয়া রাজ্যের কতকগুলি উৎকীর্ণ লিপির সঙ্গে তাঁহারা ব্রাহ্মীলিপির বিশেষ সাদৃশ্য আবিষ্কার করিয়াছেন। উত্তর সেমিটিক্ প্রদেশের এই লিপিমালা ৮৫০ খৃঃ পূর্ব্বে উৎকীর্ণ হইয়াছিল, পণ্ডিতগণের এই সিদ্ধান্ত। কানিংহাম এবং টমাস্ এই মতের বিরোধী; তাঁহারা বলেন, সেমিটিক্ বা ফিনিসিয়লিপি দক্ষিণ হইতে বামে লিখিত হইয়া থাকে। অশোকলিপির অতি সামান্য অংশ ঐ রীতিতে লিখিত। কিন্তু সমস্ত ভারতীয় লিপি বাম হইতে দক্ষিণ দিকে লিখিত হয়। অশোকলিপিরও এই নিয়ম; সামান্য কয়েক স্থানে যদি অন্যরূপ রীতি অবলম্বিত হইয়া থাকে, তাহা সাধারণ নিয়মের বাদ। সুতরাং যে পর্য্যন্ত ইহা প্রমাণিত না হইবে, যে কোনও পূর্ব্বতন সময়ে ব্রাহ্মী বা অশোকলিপির দক্ষিণ হইতে বামে লিখিত হওয়ার রীতি বিদ্যমান ছিল, সে পর্য্যন্ত উহা সেমিটিক্ বা ফিনিসিয়লিপি হইতে উদ্ভূত হইয়াছে এরূপ স্বীকার করা যাইবে না। এই মত বুহ্‌লার কর্ত্তৃক সম্পূর্ণরূপে বিধ্বস্ত হইয়াছে। তিনি ব্রিটিশ-মিউজিয়মে রক্ষিত এরাণের একটি উৎকীর্ণ লিপি হইতে প্রমাণ করিয়াছেন যে, ব্রাহ্মীলিপি পূর্ব্বে দক্ষিণ হইতে বামে লিখিত হইত। তিনি অশোকলিপির অনেকগুলি অক্ষর যে উল্টাভাবে লিখিত আছে—তাহা তাঁহার অনুশাসন হইতে দেখাইয়াছেন। পৃথক্ পৃথক্ অক্ষর ছাড়া ও অশোক অনুশাসনের সংযুক্ত অক্ষরের অনেকগুলিই যে দক্ষিণ হইতে বামে গতির শেষ নিদর্শন তাহা তিনি প্রমাণ করিয়াছেন। সিংহলের অনেক ব্রাহ্মীলিপিতে এরূপ প্রাচীন ধারার নিদর্শন বিদ্যমান রহিয়াছে। সুতরাং এক সময়ে যে ব্রাহ্মীলিপি ভারতবর্ষে উল্টা দিকে লিখিত হইত, তাহা প্রমাণিত হইয়াছে; টমাস্ ও কানিংহামের বিরুদ্ধযুক্তি পঙ্গু হইয়া পড়িল,—তাহা আর দাঁড়াইতে পারিতেছে না। আধুনিক য়ুরোপীয় পণ্ডিতগণের অধিকাংশই এখন

বুহ্‌লারের মতাবলম্বী, অর্থাৎ ভারতীয় লিপি উত্তর সেমিটিক্ দেশ হইতে আবির্ভূত হইয়াছে। কিন্তু এই মতও যে সমীচীন নহে, তাহা আমরা পরে প্রতিপন্ন করিব।

অধ্যাপক ডসন্, টমাস্ প্রভৃতি পণ্ডিতগণের মতে, ভারতবর্ষ স্বীয় অক্ষরমালার জন্য অন্য কোন দেশের নিকট ঋণী নহে। ডসন্ লিখিয়াছেন, "হিন্দুরা যে নিজেরাই স্বীয় অক্ষরের উদ্ভাবন করিয়াছিলেন, তাহা অবিশ্বাস করিবার কোনও কারণ নাই। ভাষাতত্ত্বের সূক্ষ্মাতিসূক্ষ্ম বিষয়ে হিন্দুগণ পৃথিবীর মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ পণ্ডিত ছিলেন। তাঁহারা ব্যাকরণের যেরূপ উৎকর্ষ-সাধন করিয়াছিলেন এবং কণ্ঠস্বরের যেরূপ সূক্ষ্ম বিভিন্নতার উপলব্ধি করিয়াছিলেন, তাহাতে অক্ষরের উদ্ভাবন তাঁহাদের নিশ্চয়ই আবশ্যক হইয়াছিল। এতদ্ব্যতীত তাঁহারা অঙ্কশাস্ত্রে একটি উৎকৃষ্ট প্রণালীর উদ্ভাবন দ্বারা সংখ্যাবোধক-চিহ্ন গঠনের যে প্রতিভা প্রদর্শন করিয়াছেন, তাহা অনন্য-সাধারণ, সে বিষয়ে সন্দেহ নাই।" কানিংহাম্ সাহেবও এই মতাবলম্বী। তিনি অনুমান করেন, হিন্দুদের অক্ষর মিসর-দেশীয় চিত্রাক্ষরের ন্যায় প্রণালীতে স্বাধীনভাবে উদ্ভূত হইয়াছে। তদনুসারে তিনি—

| | | |
|---|---|---|
| 𑀔 | ... (পালির 'খ') | ... খননের যন্ত্র (কোদাল) হইতে, |
| 𑀬 | ... (অন্তঃস্থ 'য') | ... যব হইতে, |
| 𑀤 | ... ('দ') | ... দন্ত হইতে, |
| 𑀧 | ... ('প') | ... পাণিতল হইতে, |
| 𑀩 | ... ('ব') | ... বীণা হইতে, |
| 𑀮 | ... ('ল') | ... লাঙ্গল হইতে, |
| 𑀳 | ... ('হ') | ... হস্ত হইতে, |
| 𑀰 | ... ('শ') | ... শ্রবণেন্দ্রিয় হইতে, |

এইভাবে সমস্ত অক্ষরই অঙ্গ-প্রত্যঙ্গ কিংবা দ্রব্যবিশেষ হইতে অনুকৃত হইয়াছে, এইরূপ মত প্রকাশ করিয়াছেন। এই মতের ঐতিহাসিক মূল্য কি বলিতে পারি না, কিন্তু ইহাতে কিছু কবিত্ব আছে, সন্দেহ নাই।

যাঁহারা বলেন, ভারতীয় লিপিমালা বিদেশ হইতে আনীত, তাঁহাদের প্রধান যুক্তি এই যে, এতদ্দেশের প্রাচীনতম লিপি (অশোকলিপি) এত সুন্দর

ও সুগঠিত[১] যে, উহা যদি দেশীয় সামগ্রী হইত, তবে যে প্রণালীতে ভারতীয় আদিম লিপি ক্রমোন্নতি লাভ করিয়া অবশেষে সুশৃঙ্খল অশোকলিপিতে পরিণত হইয়াছিল, তাহার কোন প্রকার নিদর্শন ভারতবর্ষের শৈলমালায় কিংবা কোন প্রাচীন প্রস্তরফলকে অবশ্যই রহিয়া যাইত; কারণ, আদিম লিপি পরিবর্ত্তিত হইয়া সুগঠিত অশোকলিপিতে পরিণত হইতে নিশ্চয়ই বহু শতাব্দীর প্রয়োজন হইয়াছিল। মিসর, চীন, জাপান প্রভৃতি যে যে স্থানে স্বাধীনভাবে অক্ষরের উদ্ভব হইয়াছিল, সেই সেই দেশে চিত্রাক্ষরের নানারূপ অসম্পূর্ণ গঠনের নিদর্শন প্রস্তরাদিতে সূচিত রহিয়াছে। সেই সকল দেশে দেখা যায়, আদিম অবস্থায় চিত্রাক্ষরগুলির সংখ্যা প্রয়োজন অপেক্ষা অনেক অধিক ছিল, উহাদের সংখ্যা ক্রমশঃ হ্রাস পাইয়া ভাষাবিজ্ঞানের উপযোগী নির্দ্দিষ্ট কয়েকটি লিপিতে পরিণত হইয়াছে। কিন্তু অশোকলিপির প্রারম্ভ হইতেই উহা স্বরবিজ্ঞানের অনুযায়ী নির্দ্দিষ্টসংখ্যক অক্ষরে সীমাবদ্ধ। এই পূর্ব্বোক্ত পরিণতিপ্রাপ্তির আরম্ভসূচক নিদর্শন ভারতবর্ষে নাই; এই কারণে কোন কোন পণ্ডিত অনুমান করেন, ভারতবাসিগণ বিদেশ হইতে লিপিমালা গ্রহণ পূর্ব্বক উহা শীঘ্র শীঘ্র তাঁহাদের বৈজ্ঞানিক প্রণালীতে গঠিত করিয়া সর্ব্বাঙ্গসুন্দর করিয়াছিলেন। তাঁহারা আরও বলেন, অশোকলিপি নানা দূরবর্ত্তী প্রদেশে একই প্রকার দৃষ্ট হয়; প্রাচীন কাল হইতে ভারতবর্ষে লিপিমালার প্রচলন থাকিলে, অশোকের অনুশাসন ভিন্ন ভিন্ন দেশপ্রচলিত লিপিভেদে ভিন্ন ভিন্ন রূপ অক্ষরে উৎকীর্ণ হইত।

ভারতীয় লিপির মৌলিকত্ব।

উক্ত যুক্তিগুলি সমীচীন বোধ হয় না। ভারতবর্ষের প্রাচীন কীর্ত্তিগুলি এখন লুপ্তপ্রায় বলিলেও অত্যুক্তি হয় না। বারাণসী প্রভৃতি প্রাচীনতম স্থানে পুরাতন মন্দির প্রভৃতি নাই বলিলেও চলে। প্রাচীন কীর্ত্তির উপর এরূপ

১. "The elaborate and beautiful alphabet employed in these records is unrivalled among the alphabets of the world for its scientific excellence. Bold, simple, grand, complete—the characters are easy to remember, facile to read and difficult to mistake, representing with absolute precision the graduated niceties of sound which the phonetic analysis of Sanrkrit grammarians had discovered in that marvellous idiom. None of the artificial alphabets which have been proposed by modern phonologists excel it in delicacy, ingenuity, exactitude and comprehensiveness."

Isaac Taylor, *The Alphabet*, Vol. II, p. 289.

অশ্রুতপূর্ব্ব অত্যাচার আর কোন দেশে সংঘটিত হয় নাই। সহসা কোন রাষ্ট্রবিপ্লবে বা অত্যাচারীর আক্রমণে যে সমস্ত গৌরব চিহ্ন নষ্ট হয়, তাহাদের পুনঃপ্রতিষ্ঠা সম্ভবপর ; অন্ততঃ সেরূপ আকস্মিক উৎপীড়নে দেশের সমস্ত কীর্ত্তি নষ্ট হইবার সম্ভাবনা ঘটে না। কিন্তু ভারতবর্ষ ক্রমাগত শত শত বৎসর ধরিয়া যে অত্যাচার সহ্য করিয়া আসিয়াছে, তাহাতে প্রাচীন কীর্ত্তির যে কিছু সামান্য নিদর্শন প্রাপ্ত হওয়া যায়, তাহাই আশ্চর্য্যের বিষয় বলিতে হইবে। অপেক্ষাকৃত আধুনিক সময়েও হিউএনসাঙ্ যে সকল বিগ্রহ ও মন্দিরের উল্লেখ করিয়াছেন তাহার কয়টি এখন বর্ত্তমান ? কাশীর ১০০ ফিট উচ্চ ধাতুনির্ম্মিত শিববিগ্রহ এখন কোথায় ? এখন আমাদের তীর্থগুলির প্রাচীনতার প্রমাণ শুধু কিম্বদন্তী ও প্রাচীন গ্রন্থাদি। ভারতের সর্ব্বত্র শত শত ভগ্ন বিগ্রহে অশ্রুতপূর্ব্ব নীরব অত্যাচারের কাহিনী অব্যক্ত ভাষায় লিখিত রহিয়াছে। এ অবস্থায় প্রাচীনগ্রন্থোক্ত প্রমাণ ভিন্ন অন্যরূপ প্রমাণ এদেশে স্বভাবতঃই বিরল হইবার কথা।

কিন্তু প্রমাণ বিরল হইলেও একেবারে দুষ্প্রাপ্য নহে। ভারতবর্ষের শৈলে ও গুহায় উৎকীর্ণ লিপি ও মন্দিরাদির এ পর্য্যন্ত অধিক অনুসন্ধান হয় নাই। পূর্ব্ববর্ত্তী প্রাচীন অক্ষরের অধিকতর নিদর্শন ভবিষ্যতে আবিষ্কৃত হইতে পারে। মহারাজ অশোক বৌদ্ধধর্ম্মের প্রচারে নিরত ছিলেন, সুতরাং দেশে দেশে উৎকীর্ণ অনুশাসনের প্রচার দ্বারা ধর্ম্মপ্রচারের উদ্দেশ্য সাধন করিয়াছিলেন। ভারতবর্ষে এভাবে ধর্ম্মপ্রচারের চেষ্টা এই সময়েই নূতন প্রবর্ত্তিত হইয়াছিল বলিয়া বোধ হয়। পূর্ব্ববর্ত্তী নৃপতিগণ এই ভাবের অনুশাসনপ্রচার আবশ্যক মনে করিয়াছিলেন, এরূপ বোধ হয় না। এ দেশে যুধিষ্ঠিরের পর অশোকের ন্যায় রাজচক্রবর্ত্তী আর কেহ জন্মগ্রহণ করেন নাই। সেই অশোকেরই প্রস্তরানুশাসন ভিন্ন তদানীন্তন আর কোন লিপিচিহ্ন পাওয়া যাইতেছে না এবং সেই চিহ্নগুলিও যে বহুসংখ্যক লুপ্ত গৌরবের মুষ্টিমেয় অবশেষ, তৎসম্বন্ধেও সন্দেহ নাই। কথিত আছে, মহারাজ প্রিয়দর্শী ৮৪,০০০ অনুশাসন প্রচারিত করিয়াছিলেন ; বর্ত্তমান কালে তন্মধ্যে প্রায় ৪০ খানি পাওয়া গিয়াছে। সেই ৪০ খানির মধ্যেও যে ধ্বংসক্রিয়া সূচিত হয় নাই, এ কথা বলা যায় না। দেখা যায়, এলাহাবাদের প্রস্তরানুশাসনে কতক অংশ কর্ত্তিত করিয়া ১৬০৫ খৃষ্টাব্দে সম্রাট্ জাহাঙ্গীর তন্মধ্যে স্বীয় মহিমাজ্ঞাপক এক প্রস্তরলিপি সন্নিবিষ্ট করিয়াছিলেন। এমন অবস্থায় যদি তৎপূর্ব্ববর্ত্তী রাজাদের কোন মুদ্রিত

নিদর্শন পাওয়া না যায়, তাহা হইলে ভারতীয় লিপির মৌলিকতায় সন্দিহান হইবার কারণ নাই। পাঞ্জাবে হারাপ্পা ও সিন্ধুদেশে মহেঞ্জোদরো নামক স্থানে কিছুকাল যাবৎ প্রাগৈতিহাসিক যুগের বহুবিধ নিদর্শন আবিষ্কৃত হইতেছে। এগুলি যে কত প্রাচীন, পণ্ডিতগণ এখনও তাহা নির্ণয় করিতে পারেন নাই, তবে ইহাদের তারিখ খ্রীষ্ট জন্মিবার ৪।৫ সহস্র বৎসর পূর্ব্বে গিয়া পড়িবে, তাহা অনেকে অনুমান করিতেছেন। আশ্চর্য্যের বিষয় এই সকল প্রাচীন দ্রব্যের মধ্যে কতগুলি 'তীরমুখ' চিত্রলিপিও পাওয়া যাইতেছে। য়ুরোপীয় প্রধান প্রধান প্রত্নতত্ত্ববিদ্‌গণ অনেক চেষ্টা করিয়াও তাহার পাঠোদ্ধার করিতে পারিতেছেন না। কালে এই লিপিমালার পাঠোদ্ধার হইলে ভারতীয় লিপিতত্ত্বের আর এক নূতন যুগ প্রবর্ত্তিত হইতে পারে। মগধপতি জরাসন্ধের রাজধানী গিরিব্রজে 'জরাসন্ধ-কা-বৈঠকে'র নিকটবর্ত্তী পথের উপর এক লিপি উৎকীর্ণ রহিয়াছে। শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু বলেন যে, 'ঐ লিপি মগধরাজ জরাসন্ধের সমসাময়িক হইতে পারে; উহা চিত্রলিপি ও কীলরূপা শিল্পলিপির মধ্যবর্ত্তী আকারের, অথচ তদপেক্ষা কোন প্রাচীনতর লিপি।' (আধুনিক কোন প্রত্নতাত্ত্বিকই এই মত গ্রহণ করেন নাই।) বস্তী জেলায় প্রাচীন কপিলবস্তুর অতি সান্নিধ্যে পিপারাও গ্রামে মিঃ পেপী একটি স্তূপ হইতে বুদ্ধদেবের দেহাবশেষবিশিষ্ট উৎকীর্ণ বিবরণযুক্ত প্রস্তরপাত্রের আবিষ্কার করিয়াছেন। ব্রিটিশ গবর্ণমেণ্টের প্রদত্ত উক্ত উপহার মহা সমারোহের সহিত শ্যামাধিপতি স্বীয় রাজ্যে প্রতিষ্ঠিত করিয়াছেন। ইহার তারিখ মৌর্য্যযুগেই নির্দ্দেশ করিতে হইবে। সাঁচীর স্তূপ হইতে বুদ্ধদেবের দুই শিষ্য সারিপুত্র ও মহামৌদ্‌গল্যায়নের দেহাবশেষ প্রাপ্ত হওয়া গিয়াছে; তাহার সহিত উৎকীর্ণ-লিপি পাত্রেরও উদ্ধার হইয়াছে। প্রত্নতাত্ত্বিকগণের মতে এই লিপি বুদ্ধ-নির্ব্বাণের একশত বৎসরের মধ্যে উৎকীর্ণ হইয়াছিল।

পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে যে অশোক-অনুশাসনে দুই প্রকার অক্ষর দৃষ্ট হয়; সাহবাজগরহি ও মান্সেরা অনুশাসনে খরোষ্ঠীলিপি ব্যবহৃত হইয়াছে; উহার গতি দক্ষিণ দিক্ হইতে বাম দিকে। অপর সমস্ত দেশীয় অনুশাসনে অশোকের রাজসভার অক্ষরই প্রাধান্য লাভ করিয়াছে। রাজশিল্পিগণ কর্ত্তৃক খোদিত অক্ষরে রাজধানীর গৌরবরক্ষা কিছু অস্বাভাবিক হয় নাই; কেবল লোকের বোধ সৌকর্য্যার্থ অনুশাসনের ভাষা দেশভেদে কিছু ভিন্ন করা হইয়াছে। অশোকের ন্যায় প্রতাপান্বিত রাজা রাজকার্য্যের সৌকর্য্যার্থ স্বীয় প্রদেশের অক্ষর

যে অধীনস্থ জনপদসমূহে প্রচলিত করিবেন, ইহাও বিচিত্র নহে। নানারূপ প্রাদেশিক অক্ষর বর্ত্তমান থাকিলেও দেবনাগরী এক সময়ে ভারতবর্ষের সর্ব্বত্র প্রচলিত ছিল। অতএব অশোকের অনুশাসনে নানাস্থানে একরূপ লিপি ব্যবহৃত হইয়াছিল দেখিয়া সেই সেই দেশে অন্য লিপি প্রচলিত ছিল না, এরূপ সিদ্ধান্ত গ্রহণ করা যায় না।

প্রাচীন সংস্কৃত সাহিত্যে ও বিদেশীয় ভ্রমণকারীদিগের ভ্রমণবৃত্তান্তে ভারতবর্ষীয় লিপির মৌলিকত্ব বিশেষরূপে প্রমাণিত হইতেছে। মেগাস্থিনিস ভারতবর্ষে জন্মপত্রিকা লিখিবার পদ্ধতি ও দূরত্বসূচক ক্রোশাঙ্কযুক্ত প্রস্তরখণ্ডের উল্লেখ করিয়াছেন। আলেকসন্দারের সেনাপতি নিয়ার্কস্ লিখিয়া গিয়াছেন, ভারতবর্ষের লোকেরা তূলা দিয়া এক প্রকার কাগজ প্রস্তুত করিয়া থাকে। ললিতবিস্তরে ভারতীয় নানা লিপিমালার বিষয় উল্লিখিত আছে, তাহা আমরা পূর্ব্বেই বলিয়াছি। পাণিনি ব্যাকরণের অষ্টমাধ্যায়ে 'লিপি', 'গ্রন্থ' প্রভৃতি শব্দ পাওয়া যায় এবং 'যবনানী' শব্দের উল্লেখ থাকায় স্বতন্ত্র আর্য্যলিপির সত্তাই প্রমাণিত হইতেছে। ব্রাহ্মণগ্রন্থে 'কাণ্ড', 'পটল' ( যাহাদের অর্থ পুস্তকাধ্যায় ) শব্দ পাওয়া যাইতেছে। মহাভারত ও মনুসংহিতায় এ দেশে লিপি প্রচলিত থাকার নানারূপ প্রমাণ রহিয়াছে। শতপথব্রাহ্মণ গ্রন্থে বেদের ১০,৮০০ পংক্তি দোষাবহ বলিয়া উল্লিখিত হইয়াছে এবং যজুর্ব্বেদে পরার্দ্ধ সংখ্যা পর্য্যন্ত গণনা পাওয়া যায়। ঋগ্বেদে, অথর্ব্ববেদে, ছান্দোগ্য ও বৃহদারণ্যক—উপনিষদ প্রভৃতি ভারতীয় প্রাচীনতম গ্রন্থাবলীতে "অক্ষর" শব্দ বর্ণমালার অঙ্গীয় অর্থে ব্যবহৃত দৃষ্ট হয়। ঋগ্বেদে ১/২ বুঝাইতে অর্দ্ধ, ১/৪ বুঝাইতে পদ, ৩/৪ বুঝাইতে ত্রিপাদ, ১/৮ বুঝাইতে শফ এবং ১/১৬ বুঝাইতে কলা শব্দের ব্যবহার দৃষ্ট হয়। উক্ত বেদে ( ৬,৬৯,৮ ) ইন্দ্র এবং বিষ্ণু একস্থলে সমবেত চেষ্টায় ১০০ সংখ্যাকে তিন ভাগে বিভক্ত করিতেছেন। ঋগ্বেদের এক মন্ত্রে অষ্টকর্ণী গাভীর উল্লেখ আছে, সম্ভবতঃ মালিকত্ব বুঝাইবার জন্য গরুর কাণে সংখ্যাবাচক চিহ্ন মুদ্রিত করিবার রীতি প্রচলিত ছিল। শতপথব্রাহ্মণে দিবসকে ১৫ মুহূর্ত্তে, প্রত্যেক মুহূর্ত্তকে ১৫ ক্ষিপ্রে, প্রত্যেক ক্ষিপ্রকে ১৫ এতর্হিতে, প্রত্যেক এতর্হিকে ১৫ ইদানিকে এবং প্রত্যেক ইদানিকে ১৫ প্রাণে বিভাগ করা হইয়াছে। সুতরাং এইভাবে দিবস কাল ৭৫৯,৩৭৫ ভাগে বিভক্ত দৃষ্ট হয়। লেখার পদ্ধতি না থাকিলে এরূপ জটিল গণনা সম্ভব হইত না। কবিতাই কণ্ঠস্থ করিয়া শিক্ষালাভ কতকটা স্বাভাবিক, কিন্তু বৈদিক গ্রন্থগুলিতে গদ্যরচনারও অভাব নাই। আমরা এই সকল কারণে

আর্য্যলিপির মৌলিকতা সম্বন্ধে কোনক্রমেই সন্দেহ করিতে পারি না। ভারতীয় লিপির মৌলিকতার প্রধান বিরোধী মোক্ষমূলর ১৮৯৯ খৃঃ অঃ নবেম্বর মাসের 'নাইন্‌টিন্থ সেঞ্চুরী' নামক পত্রিকায় স্বীকার করিতে বাধ্য হইয়াছেন যে, ক্রোশাঙ্ক-চিহ্ন প্রভৃতি ক্ষুদ্র ক্ষুদ্র অক্ষর হিন্দুগণ নিজেরাই উদ্ভাবিত করিয়াছিলেন, তাহার যথেষ্ট প্রমাণ আছে ; অথচ তাঁহারা সমস্ত অক্ষরমালার উদ্ভাবন করেন নাই, এ যুক্তি বড়ই অদ্ভুত বোধ হয়।

ঋগ্বেদ অন্ততঃ খৃঃ পূঃ ২০০০ বৎসরের প্রাচীন। এই সময়নির্দ্দেশ খুব ঠিক নহে। বেদ বহু প্রাচীন, কিন্তু আমরা যথাসম্ভব অল্প করিয়া ধরিলাম ; কোনও সেমিটিক লিপি এত প্রাচীন নহে। যাঁহারা লিপির আদিভূমি বলিয়া ইজিপ্টকে বরণ করিয়া লইতে প্রয়াসী, তাঁহাদের যুক্তিতর্কও এখন টিকিবে না। সম্প্রতি মিঃ যাজদানি নিজামরাজ্যের অন্তর্গত রায়গড় হইতে কতকগুলি মৃত্তিকাপাত্র আবিষ্কার করিয়াছেন, তাহাদের গাত্রে অক্ষর-চিহ্ন বিদ্যমান। মিঃ ব্রূস্ ফুট মান্দ্রাজ মিউজিয়াম হইতে সেইরূপ চিহ্নযুক্ত আরও কতকগুলি পাত্র আবিষ্কার করিয়াছেন। সে সমস্ত পাত্র মহীশূর এবং ত্রিবাঙ্কুর রাজ্যের নানা স্থান হইতে সংগৃহীত হইয়াছে। এই সমস্ত পাত্রে ১৩১টি চিহ্ন আবিষ্কৃত হইয়াছে। মিঃ যাজদানি নিশ্চিতভাবে প্রমাণ করিয়াছেন যে, সেগুলি অক্ষর এবং শুধু মালিকত্ব বুঝাইবার চিহ্ন নহে। শুধু তাহাই নহে, তাহাদের মধ্যে ব্রাহ্মীলিপির মত কতকগুলি অক্ষর আছে। এই পাত্রগুলির মধ্যে কতকগুলি মেগালিথিক্ যুগের, তাহা খৃঃ পূঃ ১৫০০ বৎসরের ন্যূনকালের নহে, অপরগুলি নিওলিথিক্ যুগের —তাহাদের বয়ঃক্রম অন্যূন ৩০০০ খৃঃ পূঃ। আসাম হইতেও এইরূপ প্রাচীন অক্ষরমালার নিদর্শন পাওয়া গিয়াছে, এ সম্বন্ধে অধ্যাপক ডি. আর. ভাণ্ডারকার কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ১৯১৮ খৃষ্টাব্দে তাঁহার ভারতীয় ইতিহাস-সংক্রান্ত তৃতীয় বক্তৃতায় আলোচনা করিয়াছেন। এই বক্তৃতাটি প্রবন্ধাকারে প্রকাশিত হইয়া গিয়াছে। তিনি বলিয়াছেন, ফিনিসিয়া ও আরব উপকূলে ভারতীয় লিপির আদি খুঁজিবার চেষ্টার পূর্ব্বে আমাদের দেশের ভূপ্রোথিত ঐতিহাসিক খনি খুঁজিয়া বাহির করিতে হইবে। ইজিপ্ট অতি প্রাচীন দেশ, কিন্তু ভারতীয় সভ্যতা কত প্রাচীন তাহার শেষ মীমাংসা হইতে এখনও বাকী আছে, ইহা নিশ্চিত। যে অক্ষর আজ আমরা অবহেলায় লিখিয়া যাইতেছি তাহা ঐতিহাসিক যুগের নয় ; তাহা ইতিহাস-পূর্ব্ব যুগের, তাহা কোন্ বৃক্ষবল্কলে বা প্রস্তরে বা শিলায় প্রথম উৎকীর্ণ হইয়াছিল কে বলিবে ? মানুষের স্মৃতিশক্তি

